২

গোরিয়া জাতিরে বজারে বজার সোদা কর লেরী।
রূপরঙ্গ কে হাটমেঁ রূপরঙ্গ জো বিকায়।
গএ হাট নিবট গএ সোদা ফির পাছে পছতায়॥

৩

সাঁবরা মেরা অছা নীকা লাগারে।
চুন চুন কলিয়াঁ মেঁ সেজ বিছাউঁ সেজরিয়া রঙ্গ
পাগারে॥

৪

বালম লে চল মইকু ডোলিয়া ফঁদায় ফঁদায়।
নেহর মেঁ মেরা কোই নহীঁ এসো সখী উনহে জায়
সুনায়॥

৫

লাজ মোরী রাখোরে ভগবান।
সুখ সঁপত মোহে দেহো জগত মেঁ ওর
মণি মুক্তন দান॥

৬

তেরে নামকি ঠাম কি রে তেরে গোকুল গাম কি রে
বারি বারিরে সাঁবলিয়া তোরে নাম কীরে
তেরে ভালকি ওর তেরে জান মাল কী ঠুমক চলন
বৃন্দাবন ধাম কীরে॥

৭

বালম তুম বুরা ন মানো হঁসনা মেরা সুভাব।
বালম তুম ননকে বহলিয়া কহা জানো পরীকা ভাব॥
বালম তুম বিলায়তী খচর কহা জানো রাগ ওর রঙ্গ।
বালম তুম বনকে বনচর কহা জানো ভূখনকে ঢঙ্গ॥
বালম তুম খিড়কী ন ঝাঁকো খিড়কী চলে তরবার।
বালম তুম গবেয়ো গোরু বড়ে হো মুরখ গঁবার॥

৮

সাজন লে গএ মই কু লে গএ রতিয়া ভুলায়।
জানপিয়া বিন ব্যাকুল ভইরী উনবিন কছু ন সুহায়॥

বিহাগ—তিতালা

দেবাই তোহে রাম দুহৈয়ারে।
কোট বার পরতে নাহি মানে দেখ মোহন মৈয়ারে।
লাখ লাখনমেঁ লাজ গমাই ভুজ ভর মশকী দৈয়ারে।
জাত হতী মেঁ অপনী মোজ সেঁ ন জানুঁ ধরনে আএ
অচানক মারগ ঘেরী মেরী টাট কহৈয়ারে॥

২

সখীরি কৈসে জীবে জাহে লাগে কটাছ।
দিন নহীঁ চয়ন রেন নহীঁ নিদ্রা জাহে লগে হে ছটাছ॥

৩

সুরজমুখা হমরা মীতরে॥
গড় পর বাজে বাজনারে নগর সুহাবন লোগ
কাহু কী বরজী ন রহোঁ মেরী ননদল বোলে বোল॥

৪

জাগ জাগরে মুসাফির জাগরে পরমেশ্বর চিত
অনুরাগরে।
সগরি উমর য়োঁহী খোই অব হরি চরণ মেঁ চিত
লাগরে॥

৫

আগেদিন পীছে গএ হরিসে কিয়া ন হেত।
অব পছতাএ ক্যা হুবা চিড়িয়াঁ চুগ গইঁ খেত॥

৬

ভোজী আখরি রতিয়াঁ কোন গলী গয়া চোর।
এহ চোরবা মেরে বাজুবন্দ খোলে মেঁ জানূঁ
পিয়া মোর॥

৭

অজী ভলা ভর দে শির পর ধর দে কহেয়া মোরী
গাগর ভর দেরে।
হমারে সঙ্গকী দুর নিকস গই সাস ননদ কো
ডর হেরে॥
হোঁ জমুনা জল ভরণ জাত রহি বহিয়াঁ পকর মোহে
ধর দেরে।
চন্দ্র সখী ভজ বালকৃষ্ণ ছবি চরণ কমল পর হিরদেরে॥

৮

বহিয়াঁ পকর মশকাইরে সাগর পানি কু গইরে
মোহে মিল গয়ো ছেল চিকনিয়া।

না জইয়ুঁরে মোরী জুলম জেঠনিয়া যমুনা তরণ
কৌ পনিয়া॥
শির পর ঘড়া ঘড়ে পর ঝারি পতরি কমর লচকনিয়া॥

৯

গোরী বেনী ছোড় দেরে তোরা লচিয়ালা কারা নাগ।
কালেকে কাটে হম জ্যো বচারে অপনে সইয়াঁকে
ভাগ॥

১০

পনঘটবা না জইয়ুঁরে মোসে মোহন করত বরজোরী।
বাট ঘাট মগ রোকত টোকত ঝকঝোরত
বহিয়াঁ মোরী॥

১১

জমুনা পানি ন জইহুঁ আগে ঠাড়ে মোহন মুরারী।
মটকী ঝটকী ধরণী পটকী নেন সেন দে দই গারী॥

১২

মেঁ তো লাল কো গোদ খেলাউঁগী।
জুগ জুগ জীবে মেরা গোদা কা বালক হীরা মোতী
পলনা ঝুলাউঁগী॥

১৩

মেঁ তো সইয়াঁ সে জিয়রা লগাউঁগী।
মেরে শ্যাম পর তন মন বারুঁ আনন্দ উর ন সমাউঁগী॥

১৪

কজরারে না দেহোঁ বদনামী।
এহ কজরা মোরে নেহর সে আয়ো জর জর মরে
মোরি ননদ জেঠানী॥

১৫

সেজিয়া না জইহুঁ না জইহুঁ না জইয়ুঁরে।
বরবস সইয়াঁ মরোরত বহিয়াঁ যাস মেঁ কাকে
কইয়ুঁরে॥

১৬

উচট গইলী মোরা নীদ হো বলমা মোরে॥
জো মেঁ এসা জানতী প্রীত ন করতী সাথ।
বিন দেখে বেকল রহী সজনী অবতো বিকানী
তেরে হাথ॥

কর্ণাগড়া—তিতালা

মেরা হীরা হেরাণো মেল কহাঁ রাখো মিরজা সাহব
তোরি গলিয়া।
সপেয়া মিরজানে রাখী পতরিয়া জব আইল ডুবেকি
বিরিয়া খিড়কী সে ভাগি পতরিয়া॥

২

বাঁকো মরজা মেঁ ডুলরী লুঁগী॥
ডুলরী তিলরী চোলরীরে চম্পাগনকে হার।
ডুলরি গুঁধাবন মৈঁ জো গঈরে পটুয়ানে মারী মার॥

৩

চলো রাজা মহারাজ করে কি মৌলপে।
ফিরঙ্গী দাড়েরা লাল লাল কুড়তি তিলঙ্গবা পহরা
অপনে মৌলপে॥

৪

জানারে সইয়াঁ কে দেশবা।
ঘাট ঘাট টেঢ়া পেঢ়া চলনে কা বড়া অঁদেশবা॥

৫

গোরে বদন পর গোদনা গরে মুগেকা হার।
গোরে বদন পর তিল জ্যো বিরাজে ভোঁহে
ধনুখ সোহে নৈনা কটার॥

৬

পাবন কাঁটা লগে না পরদেশা হমারা য়াররে
বিদেশী হমারা য়াররে।
কোই রসিয়া বেদ বুলাব হো কঁটবা নিকাসত কমর
লচক গই হো গএল কাঁটা পাররে॥

৭

লগায় দৈ মোরে মলিয়া আছা ফুলবারী।
ইস ক্যারীমেঁ ক্যা ক্যা বোয়া ইস্ক মহোবত য়ারী॥

৮

হাঁবে লাগে করেজবা কোরে মোরে মইকেসে
আয়ো সন্দেশবা।
মইকো সুরঙ্গ চুনরী রঙ্গাই সইয়াঁ কো রঙ্গায়ো
খেশবা॥

৯

রাত সইয়াঁ লটকন মোরী তোরি রে গোরি বহিয়াঁ
মরোরীরে ॥
চুন চুন কলিয়াঁ মেঁ সেজ বিছাউঁ সেজ ন সোয়ে
মোরীরে ॥

১০

রাত সইয়াঁ পায়ল মোরি বাজীরে।
সাস মোরী সোবে ননদ মোরী জাগে মোরে সইয়াঁ
ভই মেঁ তোসে রাজীরে ॥

ভূপালী—কর্ণাগড়া

মইকু দেখ অটলা পরে জোবন।
গোরিকে মুখ পর বেসর সোহে সাঁবরেকে মুখ পর
পানরে জোবন ॥

২

সইয়াঁ কৈসে জাউঁ মেঁ কেসে কৈসে জাউঁ।
ঠুমক চলত মোরা বিছুয়া বাজে ঝমক অটরিয়া ধাউঁ ॥

৩

মান দগাকো ছাঁড়রে রঁগীলা ॥
লম্বী গোরি পাতলীরে সিকিয়ন কজরা নায়।
বাচ রাহমেঁ বেটকে পরদেশিয়া কা জিয়রা লুভায় ॥

৪

তোহি মো লাগো মোরা জিয়রা ননদিয়া।
বেগী খবরিয়া লাবো সইয়াঁ কি অজহুঁ ন আয়ো
তেরো বিববা ॥

৫

মোরা গবনা লিএ জা বনরী।
চার কহার মিল ডোলিয়া লে আএ পিয়াকে চরণ
ধরায় বনরী ॥

ভূপালী—ঝঁঝোটী

রাত সইয়াঁ রসবস ভয়ো সজনী।
বৃন্দাবন কি কুঞ্জ গলিনমেঁ নজর লগায়
নিকস গয়ো সজনা ॥

২

মেঁ তরুনী মোরা সইয়াঁ নদানে।
পাঁচ মোহরকে গইয়া মঁগাবল অরে দুধবা পিলায়
মেঁ করা সয়ানে ॥

৩

রাম ভজন মোহে শ্রবন সুনাব।
নাম কহত সব কাম হোত হে মন কে সব কলুষ বহাব ॥

৪

নৈনা রসীলে মানত নহীঁ সজনী ॥
নৈনা লাগে ছুটত নহিঁ কবহুঁ কল নপরত দিন রজনী ॥

৫

নৈনা সে নৈনা মিলায় জারে ॥
নয়ন তকত তব দরস কো শ্রবণ সুনন কো বৈন।
ভুজ ফরকত আ মিলনকো, নিশদিন পরে ন চৈন ॥
এক তো নৈনা মদ ভরে দুজে অঞ্জনসার।
এ বোরি কোই দেত হে মতবারে হথিয়ার ॥

৬

ধোবাকে লাল মোরি গুদরিয়া ধোয় দে।
সাবন পোরা গঁদলা পানা দাগ দিলাঁদা ধোয় দে ॥

৭

তোরে গোরে বদন পর তালরা গরে মোতি কা হার।
জেহর তেহর অনবট বিছুবা পায়লকী ঝনকার ॥

দাদরা—ভূপালী

অবকি বার নিভাবো প্রভু মোহী।
গুণ নহীঁ এক ওগুন বাহুতেরো জনম দিএ কি
লাজ পতি তোহী ॥
অজ মহেশ সুর নর মুনি গন্ধর্ব রাখ ন সকো কোউ
রামকো দ্রোহী।
গাবে গুরর তনমন সব বারুঁ ইতনো বচন সুনিয়ো
নিরমোহী ॥

২

বংশী অব ন বজাব মোহন।
বংশী কি অগন সো নিপট জরো জাত মোরা
জিয়রে জরে কো অব ন জরাব মোহন ॥

৩

এ নয়ে বিষন ভরে ওর বেধত করেজো বেন
নহী রেন দিন ইত লাল সতাবে।
কারিয় বিষ খায় নিকস কৈঁয়া নজাত জীব কোন
বহ মার পর ঘাব বল লগাবে ॥
এক তেরী চিতবন মই কো কীনী বাবরী দুজে বংশী
কী তান জাদু চলাবে।
কহা মুখ বাসরী কাজম মৃদু হাসরী তেরে বাকে
বাঁচ নিপট এসে বনাবে ॥

৪

জিন জাবো মোরে বালম করিয়ালে।
গোনে কী লে লো কড়েয়া কি লেলো মোরে বারে
জোবন পর অনখনদে ॥

৫

মেরী চলত কমর লচকায় গই বালম।
ঘর মেরা দূর গগর শির ভারী বীচ ডগরমেঁ আন
ধরীরে জালম ॥

৬

কৃষ্ণ নামধাম মেঁ মেরে মন পাগে।
কাম ক্রোধ মদ লোভ মোহ দেখত তেরতহী ভাগে ॥

লটকা—যৎ

ঢুঁঢ় লা বোরী কোই খোজ লা বোরী।
ওরে পিয়াকে কোই টুকি মনসো তদুবকেড়া ওরন সোরী॥

২

বংশিয়া মেরী ঢুঁঢ় লা বোরি রাধে।
প্রাণ বসন্ত বংশীমেঁ মেরো তনমনধন ধরে আরাধে ॥

খেমটা—যৎ

মহবুবাঁদি বাঢ় ডার নাই মহবুবাঁদি ঠোলী।
বে সাত সখী মিল পনিয়াকু গইলী না কোউ বোলী ॥

ঝঁঝোটী—খেমটা

হম সে ন বোলে ডুগরিয়া মেঁ পগরিয়া ফুটে গগরিয়া।
মোসে কাহে করত বরজোরী কহৈয়া হাঁসি হোত হে
গোকুলা নাগরিয়া ॥

বিহাগ—খেমটা

কোন গলিয়ন মেঁ মেরে শ্যাম কহৈয়া লোভানাবে।
গোকুল ঢূঁঢ়া বৃন্দাবন ঢূঁঢ়া ঢূঁঢ়া মেঁ সারা জমানারে ॥

১

সাঁবলিয়া মোরে আইলা সোহাবনা সোহাবনা বারে
মনভাবনা।
বংশী বজাব দা তান সুনাবদা মেরে দিল পরচাবনা ॥

লটকা—যৎ

কজরা মোরা ভীজে মনভাবন।
সঁইয়া কে বিরহ মেঁ অঁসুবা চলত হেঁ জেঁয়া উমগে
নদিয়া সাবন ॥

২

সোনা বনজারিয়াবে মেরোবে পায়া।
সোনা দেখা তেরাবে বাগ লগায়াবে বাগ তমাসে
ন আয়া ॥

খেমটা—যৎ

মেঁ বনজ করে দিয়া থারা বনরাবে মেঁ হাথ তেরে
ফুল টোকরী বনরা তেরী মালন হুইয়া ॥
মে মালন হুইয়া মেরা বনরা অজী কোই উমরাব
উতরী সাস তেরী বাগামেঁ বগিয়া না জাহো মহারাজ।
উস বগিয়া বিচবে পিয়া মিলেঁগে ছুট গয়ো
মেরো মাথ।

খেমটা—পশতো

মেরা অছারে বনারে বেসরিয়া রে বনা য়ার।
ফুল জ্যো লাই ফুলমতী মালন জ্যো ল্যাই ডার
সারি রেন কা জাগা বনবী বনরি কে গর হার ॥

ঝঁঝোটী—পশতো

সইয়াঁ মোরী বঁগুরী মুরক গইরে।
এক ডর হে মোহে সাস রিসাঈ কি চোলিয়া মশক
গইরে ॥

কলিঙ্গ—যৎ

বনা মেরা সাঁবরারী মেঁ বারী।
সাঁবরী সূরত মন পর বসদী বারবার বলিহারী।

বিহাগ—খং

মেঁ তো লাল কো গোদী খেলাউঁগী।
যুগ যুগ জীবে তেরা গোদী কা বালক হীরা মোতী
মালা মে পাউঁগী ॥

২

হরবা গুবলা বরি আনারী।
বেলা চমেলী দেবনা মরুবা পহর হৈ মালারী ॥

বরষা—কহরবা

পিয়া বসে মোরা কোন সইয়াঁ বসে নগরিয়া।
গোকুল ঢূঁঢ় বৃন্দাবন ঢূঁঢ়া লো ঢূঁঢ় ফিরীঁ
মথুরা নগরিয়া ॥

২

নগরিয়ামেঁ সইয়াঁ বসাযো চোর।
আপ তে। সইয়াঁ আবত নাহীঁ চোরবা ভইল দুখ মো।
নৈহর সাসর দোনো ভুলানে ন কছু তোর
রহ্যো ন মোর।
গাবে গৃদর যহী বাত দোনো দিস রহ গএ নাতে
তোর ঔর মোর ॥

৩

ইতনী অরজ সুন লীজে মহারাজ ॥
চার অঠারহ খটয়ো ভাখী সদা পেজ ভক্তনকি রাখী
সাখী আজামীল ওর গজরাজ ॥

৪

কহা করে বৈকুণ্ঠ হি জায়।
জহাঁ নহীঁ কুঞ্জলতা অলি কোকিল মন্দ সুগন্ধ
বায়ু ন বহায়
জহাঁ নহীঁ সুনিয়ত বেন বংশী ধুন শ্রবণ ন পূরত
অধর লগায়।
সারস হংস মোর নাতি বোলত বাঁকো বসিবো কোন
কো সোহায় ॥
জহা নহী ব্রজবৃন্দাবন ব থন গোপী নন্দ ন
যশোদা মায়।
সূরদাস প্রভু গোবিন্দ চরণ বিন ব্রজরজ ত্যজকে
বহাঁ জায় বলায় ॥

৫

লে চল রে জহাঁ অপনা ন হোয়।
নাম ন জানো জাকে ঠাম ন জানো জানে
ন জাকো কোয় ॥

৬

চল জিদবা জহাঁ জাইয়ে তহাঁ অপা ন হোয়।
মাটী ভরমেঁরে জনাবরা ভু আটোবে ন কোয় ॥

৭

ব্রগ মন জীবে কলেলী জায়।
কারে করুঁ কহো কহে লে আই রতন সো জনম
জ্যো চলে গঁবায় ॥

৮

ভুমারে গুণ অগণতি কৈসেকে গনত রাম।
চার মুখ সো ব্রহ্মা হারে পাঁচ শিব সোই গনত রাম ॥
সহস্র শীষ তেঁমে সরুকত নহী বদন রসনা
দেব নত রাম।
প্রেমরঙ্গি বঙ্গি দৃঢ় ভক্তি ভাববল এক জীভ
জপ কোট অনত রাম ॥

৯

উঠিরী মোরি গুইয়াঁ করেজবা পীর করেজবা পীররী
করেজবা পীর ॥
জবতে পিয়া পরদেশ গমন কীনো কেসে ধরে
জিয় ধীর ॥

১০

নৈহরবারে মো পে রহীলো ন জায়।
জব শুধ আবে মোরে বার বলম কী গনত গনত দিন
রৈন বিহায় ॥
রহত অন্দেশন সন্দেশ ন পাবত নই লগন ভই
এরী বলায়।
পচরঙ্গি চুনর মৈলী ভইলী পিয়া বিন বিরহ
বিপত রহী ছায় ॥

১১

সব গুণ নহিয়রবা গইলী ভুলায় সসুরবা মেঁ মার।
হরি কো কিয়া করার ইস নৈহরমেঁ কোউ ন হমার ॥

ঝুঠো ভয়ো উন হরকো আজ।
পিয়া মিলে মোহি লাগী লাজ ॥

১২

মুরলীবালে গহ কে বজাও গহকে বজারে মধুর
সুর গাব।
বৃন্দাবন কি কুঞ্জগলিনমেঁ সুন্দর দরসবা মই কু দেখাব ॥

১৩

সইয়াঁ মোসে মাঁগে লগে খিলোনা।
দিলিয়া সহর কি চকই মঁগাই আগরে কা
চটবটা মিলো না ॥

১৪

পাতর মোরী করহেঁয়ারে মোরে সইয়াঁ গরবা
লাগো হো।
ঝমক পলঙ্গ পর চলী হে গোরী তনমন তোসে
অনুরাগো হো ॥

১৬

সইয়াঁ কে দেশবামেঁ জইয়ুঁরে।
ওঘট ঘাটী টেড়া পেঁড়া কৈসে কে পার মেলইয়ুঁরে ॥
গুন নহীঁ এক ওগুণ বহুতেরে সইয়াঁ কে নাম মো
পার ভইয়ুঁরে।
ব্রজরঙ্গি রঙ্গীলি মুরত বাহীকে রঙ্গ মেঁ রঁগইয়ুঁরে ॥

১৭

ধ্যান ধর সাইতে আপনা।
গুণকী গুট সমঝো কুছ বুঝো ওগুণ বহাদুর
মত সপনা ॥

১৮

জোগন হো কে করোঁ মেঁ ফেরা।
আন পড়ী বিরহাকে সাগর না কুছ খেবেয়া
নাহন বেরা ॥

১৯

বিন সইয়াঁ কে সে পার উতারে।
প্রাণ জীবন ধন হেঁ সাঁবলে রাগ জ্ঞান সাগর বহ
রসকে আগর ঘট ঘট ব্যাপ রহা হরি হেরো রে ॥

২০

মহারাজা কেবড়িয়া খোল চুনর পর বুন্দে পরে।
বুন্দন টপকে পাণী বরসে বহী বদরায়া ছায়া রিম
ঝিম ঝিম ঝর লগা মোহে গরে ॥

ভটীয়াল—কলিঙ্গ

ভ্রাতা ভএ জঙ্গিল কে বাসী।
সুনী ভই অযোধ্যা নগরী জগত করে উপহাসী ॥
পুত্র শোক পিতু প্রাণ তজ্যো হে ভই জননী কুলনাসী।
অভ্যাগত সী তীনো মুরত বনবন ফিরত উদাসী ॥
কোমল গাত জানকী তামেঁ ছিন ছিন হুই হে প্যাসী।
জাকো নাম রটত নিশিবাসর সুর নর মুনি কেলাসী ॥
ধৃগ জীবন য়হ প্রাণ হমারে সো সিচরে অবিনাসী।
চবদে বরস দদর কিত স্বামী জবতে দেশ নিকাসী ॥
গুরু পরসাদ হিয় রাম লখন সীয় সদা বসো সুখরাসী ॥

কলিঙ্গ—তিতালা

বান ধনুইয়া কিতে ধর দেরী মৈয়া।
চারো ভৈয়া মিলকে খেলেঁ য়া আঁগনমেঁ মৈয়া ॥
বাগ সুভাগ বৈঠক বনী আছে বসন বনৈয়া।
সরযু কিনারে না গএ পুরবা বাকি ছুহৈয়া মৈয়া
তুলসী ভরত বুলায় কে পুঁছে বোঁ্যা না মৈয়া ॥

## ওড়িয়া ভাষা

ভটীয়াল—ষৎ

জয় জগবন্ধু হে যদুনন্দন
ব্রজবাসী হৃদয়তট চন্দন
নন্দ নন্দন জগবন্দন।
বড় বড় চকা আঁখি বড় বড় ভুজ দেখি
বড় বড় ভরোসা কোরো মো মন ॥
বড় বড় দেবন বড় বড় বিহার বড়ো চিতা
বড়ো চলকী শোভা পাউচী চকানয়ন।
দেখো দেখো হে রঙ্গ অধর পুর রহী ছি মধুর
যোগী জনমন করে আ প্যান আরাধন ॥
ভূলতা অলকাপংতী ভুলি রহী লামো মতি
নাসে গজমোতী বর বেশন ॥
জগন্নাথ চরনদাস গলী অনুক্ষন লোক নাথ
মাগে দীজে শরন ॥

সোরঠ—তিতালা

সরাহিয়ে নন্দ তিহারো হিয়ো।
মোহন সো সুত ছাড়ি মধুপুরী গোকুল আন জিয়ো॥
ক্যোঁ পঁচি সোচ বহোত করি হারি একো নাহি লিয়ো।
জীবন মেরো হমারে ব্রজকো বসুদেব ছীন লিয়ো॥
কহা করুঁ মোরে ললিত লালনে বরজত গবন কিয়ো।
সূরদাস মেরো লাল গিরিধর পরহথ জায়ো দিয়ো॥

২

উলট পগ কৈসে দীনো নন্দ।
ছাড় কহা উভয় সুত মোহন ধৃগ জীবন মতিমন্দ॥
কে তুম ধন জোবন কে কাজ কে তুম ছুটে বন্দ।
সুফলক সুত বেরী ভয়ো মেরো গএ অব আনন্দকন্দ॥
বলরাম কৃষ্ণ বন কেসে জাউঁ পরসো বিরহ কে ফন্দ।
সূরদাস অব ভই অভাগন তুম বিন গোকুলচন্দ॥

সিন্ধু—তিতালা

কান্হকী মুরলী ন দোঁগী মেঁ।
কান্হকী মুরলী পাই খিরন মেঁ রখী ছিপায়
অপনে তনমনমেঁ॥
কাহে কৃষ্ণ মেঁ ক্যা করুঁগী বাঁসরি হো হোত কহে
কুমনমেঁ।
তেরী বংশীনে রস বস কর লীনি বিরহ বিয়োগী
ভয়ী মন মেঁ।
সাগর আগর রূপ উজাগর নটনাগর প্রভু ধরি
অধরনমেঁ।

সিন্ধু—ধীমা তিতালা

শুকর মো তোর বড়োঢেণী গুজারিয়াঁবে।
যা রব্বা আন মিলে মহবুব সাড়ড়ী করমকী লথহ
ঝারিয়াঁবে॥

২

মেঁ তেন্দু আখদীবে সাই মাড়া বালীবে।
ঘোল ঘুমাই মিদ সসকেবী কিতী তেজনি জাত মে
তাকদীবে॥

শ্রীপরব্রহ্মণে নমঃ

# নির্গুণ গান।

সহর কলিকাতা জোড়াসাঁকো-নিবাসী বৈকুণ্ঠবাসী গুণরাশি রামমণি ঠাকুর
তস্যপুত্র ৺রমানাথ ঠাকুর তস্য জ্যেষ্ঠ-ভ্রাতা ৺দ্বারকানাথ ঠাকুর
মহাশয়ের জ্যেষ্ঠপুত্র ৺দেবেন্দ্রনাথ ঠাকুর ও মধ্যম পুত্র
৺গিরীন্দ্রনাথ ঠাকুরের বিরচিত গান।

কানাড়া—চৌতাল

স্মর পরমজ্ঞানে।
বেদ-বেদান্ত-প্রতিপন্ন করে যাঁরে
তাঁরে ভাবহ সাবধানে॥
আকার-প্রকার নামহীন
তাঁহারে কে পারে বর্ণিতে
চন্দ্র-সূর্য্য-চরাচর থাকয়ে যাঁর শাসনে যথাস্থানে॥
ভাব সমব্যাপী অবিনাশী বিধাতাকে বিনা প্রমাণে।
উপনিষদ জানিয়ে জান ব্রহ্মানন্দে
অস্থায়ী সংসার তাঁর পার পায় কেবা, তাঁরে জানে॥

বাহার—তেওট

ত্বং পরং পরমেশ্বরং অমৃতানন্দরূপং পরাৎপরং
পরমজ্ঞানং বয়ং স্মরামহে বয়ং ভজামহে
কারণং জনগণ মানস পরিনিহিতং পরং পরমেশ্বরং।
অস্য নিয়মে দিনকর আভাতি সুধাংশু সঞ্চরতি
মহতোঽস্য ভয়ে পবনশ্চলন সঞ্জীবয়তি।
বয়ং স্মরামহে বয়ং ভজামহে পরমং জনগণ
মানস-পরিনিহিতং পর পরমেশ্বরং॥

দেশ—তেওট

পরিপূর্ণমানন্দং
অঙ্গবিহীনং স্মর জগন্নিধানং॥
শ্রোত্রস্য শ্রোত্রং মনসো মনো যৎ
বাচোহবাচং বাগতীতং প্রাণস্য
প্রাণং পরং বরেণ্যং॥

ছায়ানট—তেওট

ছাড় মোহ ছাড়রে কুমন্ত্রণা।
জান তাঁরে তবে যাবে যন্ত্রণা॥
দেখি তাঁহারে জ্ঞান-চন্দ্র আলোকেতে
নাশ পাপচয়ে, ভাব আনন্দে॥

বেহাগ—একতালা

ভাব তাঁরে অন্তরে যে বিরাজে
অন্য কথা ছাড় না।
সংসার-সঙ্কটে, ত্রাণ নাহি কোনমতে
বিনা তাঁর সাধনা॥

হাম্বির—তেওট

পূর্ণ পরাৎপর শাশ্বত পরম শরণ
শুদ্ধ বিজ্ঞান।
তপন প্রকাশ পায় যাহার প্রকাশে
যার ভয়ে গ্রহণ॥

কেদারা—ঢিমাতেতালা

তাঁহার আরাধনা তুমি না কররে
কেন না কর।
সমুদয় কামনা, করিছেন প্রেরণা
যিনি ওহে করুণাকর॥

ইমন্‌কল্যাণ—ঢিমাতেতালা

মায়াহ্রদে ডুবোনা।
পাপ-রসে সুখাভাসে ভুল না॥
সার নহে সংসার, তিনি মাত্র সার
যাঁর এই রচনা॥

বাগেশ্রী—ঢিমা তেতালা

ক্ষীণ পাক্ষিক শরীরে অভিমান কেন,
পঙ্কে পঙ্কে লয় সলিলে বিম্বপ্রায়
জানিয়ে কি জান না
করহে আপনাকে সন্ধান ॥

মালকোশ—জলদতেতালা

যে তোমারে দিলে সকল সম্পদ যোগ্যতা
ভুল না তাঁহাকে কর তাঁর ভজনা।
ভৌতিক দেখ যাহা সে সব তাঁর রচনা।
মনে তাঁরে কর প্রীত, যাবে চিত্ত বিকলতা।

পরজ—ঢিমা তেতালা

কারণ সে যে তাঁর ধ্যান কর,
তিনি জগতের পিতামাতা।
হইবে মঙ্গল তাঁহারে সাধিলে
জানিলে যদি জানিবে
কর সাধুসঙ্গ একান্তে ॥

হাম্বীর—ত্রিওট

অনন্ত পূর্ণানন্দ আকার নামহীন সে বিশ্বাধার
জ্ঞানময় সকলের নিধান।
শশী চলে যাঁর ভয়ে বিশ্ব রয় যাঁর ভয়ে
গ্রহ-চয় পবন ॥

বাহার—ত্রিওট

কোথায়, ধন জন যৌবন মান,
কোথা রবে সে অভিমান।
যখন পড়িবে কৃতান্তের গ্রাসে,
অতএব ত্যাগ কররে বিষয়ে রাগ
সতত ভাব তাঁহারে তিনি করুণানিধান ॥

## যোগেন্দ্রনাথ ঠাকুর বিরচিত সঙ্গীত

বেহাগ—তিতারা

অনিত্য সংসারে কেন কর অনিত্য ভাবনা।
জান না এসব ছায়া মায়ার রচনা ॥
চরাচরে ধরাধরে, যে ধরা হেলায় ধরে
সময়ে হইবে নাশ, না রবে সূচনা।
দিনকর হিমকর, জগতের শোভাকর,
কালান্তে কৃতান্ত করে কিছুই রবে না।
সময়ে সকলি যাবে, একমাত্র নিত্য রবে
সেই সত্য কর নিত্য তাঁহারি সাধনা ॥

বেহাগ—তিতারা

কুকর্ম্মে প্রবৃত্ত হও বিড়ম্বনা সাধনে।
নিরন্তর দুঃখ পাও সুখ-অন্বেষণে ॥
সংসারে যাহাতে সুখ, চরমে তাহাতে দুখ
পাপ-বৃক্ষে বিষফল ফলে অনুক্ষণে।
অতএব নিরন্তর, ত্যজ গর্ব্ব-অহঙ্কার
হইবে পরম সুখ ভাব নিরঞ্জনে ॥

## মহাত্মা রামমোহন রায়ের বিরচিত গান।

আলেয়া—ধামার

শাশ্বতমভয়মশোকমদেহং।
পূর্ণমনাদি-চরাচরগেহং ॥১
চিন্তয় শান্তমতে পরমেশং।
মা কুরু তর্ব্ববিদামুপদেশং ॥২
দিনকরশশিন করাবতিযাতং
যস্য ভয়াদিহ ধাবতি বাতং ॥৩
ভবতি যতো জগতোহস্য বিকাশঃ
স্থিতিরপি পুনরিহ তন্ত্র বিনাশঃ ॥৪
যদনুভবাদপগচ্ছতি মোহঃ।
ভবতি পুনর্ন শুচামধিরোহঃ ॥৫
যো ন ভবতি বিষয়-করণানাং।
জয়তি পরং শরণং শরণানাং ॥৬

বিগত বিশেষং জনিতাশেষং সচ্চিৎসুখপরিপূর্ণং।
আকৃতিবীতং ত্রিগুণাতীতং স্মর পরমেশ তূর্ণং ॥১
ত্যজ সংসারং হৃদয় বিকারং মায়াময়মত্রত্যং।
আশ্রয় সততং সত্তাবিততং নিরবধং তৎসত্যং ॥২

গচ্ছদপাদং, বিগত বিবাদং পশ্যতি নেত্রবিহীনং।
শৃণ্বদকর্ণং বিরহিতবর্ণং গৃহ্ণদহস্তমপীনং।৩
বেদৈর্গীতং প্রত্যাগভীতং পরাৎপরং চৈতন্যং।
অজরমশোকং জগদালোকং সর্ব্বস্যৈকশরণ্যং ॥৪
ব্যাপ্যাশেষং স্থিতমবিশেষং নির্গুণমপরিচ্ছিন্নং।
বিতত বিকাশং জগদাবাসং সর্ব্বোপাধিবিভিন্নং ॥৫
যস্য বিবর্ত্তং জগদাবর্ত্তং বদতি শ্রুতিরবিরামং।
নাস্ত্যুম্মূলং জগতোমূলং শাশ্বতমীশমকামং ॥৬

নিত্য নিরঞ্জন, নিখিল কারণ,
বিভু বিশ্ব-নিকেতন।
বিকারবিহীন, কাম-ক্রোধ-হীন,
নির্ব্বিশেষ সনাতন ॥১
অনাদি অক্ষয়, পূর্ণ-পরাৎপর,
অন্তরাত্মা অগোচর।
সর্ব্বশক্তিমান্, সর্ব্বত্র সমান
ব্যাপ্ত সর্ব্ব চরাচর ॥২
অনন্ত অব্যয়, অশোক অভয়,
একমাত্র নিরাময়।
উপমারহিত, সর্ব্বজন হিত
ধ্রুব সত্য সর্ব্বাশ্রয় ॥৩
সর্ব্বজ্ঞ নিস্কল, বিশুদ্ধ নিশ্চল,
পরব্রহ্ম স্বপ্রকাশ।
অপার মহিমা, অচিন্ত্য অসীমা,
সর্ব্বসাক্ষী অবিনাশ ।৪
নক্ষত্র তপন, চন্দ্রমা পবন
ভ্রমেন নিয়মে যাঁর।
জলবিন্দু'পরি, শিল্পকার্য্য করি,
দেন রূপ চমৎকার ॥৫
পশুপক্ষী নানা, জন্তু অগণনা
যাঁহার রচনা হয়।
স্থাবর জঙ্গম, যথা যে নিয়ম
সেইরূপে সব রয় ॥৬
আহার উদরে, দেন সবাকারে
জীবের জীবনদাতা।
রস-রক্ত স্থানে, দুগ্ধ দেন স্তনে
পীনহেতু বিশ্বপাতা ॥৭
জন্ম-স্থিতি-ভঙ্গ, সংসার-প্রসঙ্গ
হয় যাঁর নিয়মেতে।
সেই পরাৎপর,, তাঁরে নিরন্তর
ভাব মনে বিধিমতে ॥৮

ভূপালী—তেওট

ভবে সেই একে
জলে-স্থলে-শূন্যে যে সমান ভাবে থাকে।
যে রচিল এ সংসার, আদি-অন্ত নাহি যার
সে জানে সকল, কেহ নাহি জানে তাকে ॥
তমীশ্বরাণাং পরমং মহেশ্বরং
তং দেবতানাং পরমঞ্চ দৈবতং।
পতিং পতীনাং পরমং পরস্তাৎ
বিদামদেবং ভুবনেশমীড্যং ॥

কোকব—ঝাপতাল

জানত বিষয় মন প্রপঞ্চ সব
ত্রৈগুণ্য বিষয়াবেদা নিস্ত্রৈগুণ্য ভব।
হইয়া আশার দাস, কর নানা অভিলাষ
না কাটিলে কর্ম্মপাশ, সকলি অশিব।
একেতে করিয়া তঞ্চ, সত্য জান এ প্রপঞ্চ
সেই ভাবে কালবঞ্চ, একি বোধ তব ॥
না করে সত্যেতে প্রীত, বিষয়েতে বিমোহিত,
বুঝিলে না নিজ হিত, আর কত কব ॥

সাহানা—যৎ

আমি হই, আমি করি—ত্যজ এই অভিমান।
উচিত হয়, এই করিতে আপনারে যন্ত্রজ্ঞান ॥
ইন্দ্রিয়গণেতে রাজা তুমি বট মন,
তোমার নিয়োগে হয় ক্রিয়া সমাপন ॥
তোমারে নিয়োজিত যে করে তার'ত পাও সন্ধান ॥

ভৈরব—ঢিমেতেতালা

সত্য সূচনা বিনা সকলি বৃথায়
দারা-সুত ধন-জন সঙ্গে নাহি যায়।

সে অতীত ত্রৈগুণ্য, উপাধি কল্পনাশূন্য
ভাব তাঁরে হবে ধন্য, সর্ব্ব শাস্ত্রে গায় ॥
মা কুরু ধনজন-যৌবনগর্ব্বং
হরতি নিমেষাৎ কালঃ সর্ব্বং।
মায়াময়মিদমখিলং হিত্বা
ব্রহ্মপদং প্রবিশাশু বিদিত্বা ॥
ক্ষণমিহ সজ্জনসঙ্গতিরেকা
ভবতি ভবার্ণবতরণে নৌকা ॥
দিন-যামিন্যৌ সায়ং-প্রাতঃ
শিশিরবসন্তৌ পুনরায়াতঃ।
কালক্রীড়তি গচ্ছত্যায়ু-
স্তদপি ন মুঞ্চত্যাশাবায়ুঃ ॥
বালস্তাবৎ ক্রীড়াসক্ত
স্তরুণস্তাবৎ তরুণারক্তঃ।
বৃদ্ধস্তাবচ্চিন্তামগ্নঃ
পরমে ব্রহ্মণি কোঽপি ন লগ্নঃ ॥

ককুভ

কেন সৃজন-লয়-কারণে ভজনা,
হবে না, হবে না জনম-মরণ-যাতনা।
দেখ দেখ সাবধান, ধন-জন-অভিমান,
কূপেতে পতিত হ'য়ে ম'জ না।
অজপা হ'তেছে শেষ, বাড়িল আশা অশেষ,
নির্গুণ বিশেষ বুঝ না ॥

বেলাবল—তিতালা

কেমনে হইবে পার, সংসার-পারাবার
বিনা জ্ঞান-তরণী বিবেক-কর্ণধার।
শুন রে মম মানস, স্বীয় কলুষ-কলস
কর্ম্মগুণে সদা বাঁধা কণ্ঠেতে তোমার ॥
ঘোরতর মায়া-তম, আশা-পবন বিষম,
প্রবৃত্তি-তরঙ্গ রঙ্গে উঠে বারে বার।
নানাভিমানের ধারা, বহে খরতর তারা
কাম-ক্রোধ-লোভ জলচর দুর্নিবার ॥
মমতাবর্ত্ত বিশাল, তাহে ভাসে মোহ-ব্যাল,
মাৎসর্য্য-পাথার জ্ঞান নাহি পারাবার।
কাল-ধীবর করাল, পেতেছে ব্যাধির জাল,
ধ'রে লবে প্রাণ-মীন নাহিক নিস্তার ॥

দেশাখ—ঝাঁপতাল

মন যারে নাহি পায়, নয়নে কেমনে পাবে।
সে অতীত গুণত্রয়, ইন্দ্রিয় বিষয় নয়,
যাহার বর্ণনে রয়, শ্রুতি স্তব্ধভাবে।
ইচ্ছামাত্র করিল যে বিশ্বের প্রকাশ,
ইচ্ছামতে রাখে, ইচ্ছামতে করে নাশ,
সেই সত্য এইমাত্র নিতান্ত জানিবে ॥

দেশাখ—ঝাঁপতাল

এই হ'ল এই হবে এই বাসনায়,
দিবানিশি মুগ্ধ হ'য়ে দেখিতে না পায়।
মরে লোক প্রতিক্ষণে, দেখে তবু নাহি জানে,
না মরিব এই মনে কি আশ্চর্য্য হায় ॥
অহন্যহনি ভূতানি গচ্ছন্তি যমমন্দিরং।
শেষাঃ স্থিরত্বমিচ্ছন্তি কিমাশ্চর্য্যমতঃপরং ॥

সহানা—তিওরা

আরে মম চিত, এত অনুচিত, নিজ হিতাহিত বুঝ না।
বিষয়-আসব পান সমুদ্ভব, প্রমোদ নহে সে, যাতনা।
ধনজন সর্ব্ব, যৌবনের গর্ব্ব, ক্ষণে হবে খর্ব্ব, জান না।
আমি বল যাঁরে, না চিন তাঁহারে,
মিছা অভিমান ক'রো না ॥

মালকোশ—আড়াঠেকা

কে করিবে তাঁহার অপার মহিমা বর্ণন।
করিতে যাঁহার স্তুতি, অবসন্ন হয় শ্রুতি, স্মৃতি দর্শন ॥
নিরাধারে বিশ্বাধার, নির্ব্বিশেষ নির্ব্বিকার,
চিদাভাস অবিনাশ, বুদ্ধিগম্য নন।
শুন শান্তচিত্ত জন, সে যে জীবের জীবন,
মনের সে মন ॥

পরজ—আড়া তেতারা

বিনাশ অজ্ঞান-রিপু প্রবোধ আমার।
জ্ঞানোদয়ে সুখোদয় হইবে অপার ॥
দেহ-রথে করি স্থিতি, জীবাত্মা তাহাতে রথী,
লক্ষ্য কর বাদী প্রতি, ভয় কি তোমার।
অশ্ব দশেন্দ্রিয় তাতে, মনোরাশ রজ্জু হাতে,
নিবার বিষয়-পথে আশা অনিবার ॥
বস্তু-বিচারণ বাণ, কর সদা সুসন্ধান,
ইথে না পাইবে ত্রাণ, রিপুকুল আর ॥

গান্দার—তিতারা

স্মর পরমেশ্বরে অনাদিকারণে।
বিবেক-বৈরাগ্য দুই সহায় সাধনে ॥
বিষয়ের দুখ নানা, বিষয়ীর উপাসনা,
ত্যজ মন এ যন্ত্রণা, সত্য ভাব মনে ॥

ভৈরবী—চবকা

শুন তো ভ্রান্ত অশান্ত মন
দিন তো মিছা গেল বয়্যা।
ইন্দ্রিয় দশ, হতেছে অবশ
ক্রমেতে নিঃশ্বাস যায় ফুরায়্যা ॥
একি অনুচিত, সত্যে নাহি প্রীত
বিষয়ে মোহিত, রয়্যাছ হয়্যা ॥
সেই পরাৎপর, ব্যাপ্ত চরাচর
অন্তরে অন্তর আছ ভাবিয়া।
সৃজন পালন, করেন নিধন
তিনি সে কারণ, দেখ বুঝিয়া ॥
শ্রবণ মনন, কর সর্ব্বক্ষণ,
আত্মপরায়ণ, থাক হইয়া ॥

মল্লার—আড়া

ওহে পথিক-মন, কোথায় কর গমন
নিবাসে নিরাশ হয়ে, প্রবাসে কর ভ্রমণ।
যে দেখ ইন্দ্রিয়গ্রাম, এ নহে স্বকীয় গ্রাম,
আত্মতত্ত্ব নিজধাম, কর তার অন্বেষণ ॥
পঞ্চভূতময় দেশে, ষড়ভূতের উপদেশে
ভ্রম কেন অনুদ্দেশে, দেশেদ্বেষ কি কারণ ॥

মল্লার—আড়া

সঙ্গের সঙ্গীরে মন, কোথায় কর অন্বেষণ,
অন্তরে না দেখে তাঁরে, কেন অন্তরে ভ্রমণ।
যে বিভু করে যোজন, কর্ম্মেতে ইন্দ্রিয়গণ
মাজিয়া মনো দর্পণ, তাঁরে কর দর্শন।

বেহাগ—একতালা

দেখ মন এ কেমন আপন অজ্ঞান।
আমি যাঁরে বল তাঁর না পাও সন্ধান ॥
সকল শরীর ব্যাপী যে আছে তোমার
অথচ না জান তাঁরে কেমন প্রকার,
অতএব ত্যজ আমি এই অভিমান ॥

বাগেশ্রী—আড়া

ভবে ভ্রান্ত হয়ে জীব, না জানিলে নিজ শিব
ভ্রম পথে ভ্রম অকারণ।
দেহ রথ আত্মা রথী, বুদ্ধি কর সারথী
ইন্দ্রিয়সকল অশ্ব, রাশ-রজ্জু মন ॥
বিষয়ে বিরত হ'য়ে, মোক্ষপথ আশ্রিয়ে
আশা জিনি স্বরূপেতে কর অবস্থান ॥

লালত—একতালা

বচন অতীত যাহা কয়ে কি বুঝান যায়।
যাঁনার মায়া হয়, তুল্য নাহি শাস্ত্রে কয়,
সাদৃশ্য দিব কোথায়।
যদ্যপি চাহ জানিতে, দৃঢ়ভাব করি চিতে
চিন্তহ তাঁহায়।
পাইবে যথার্থজ্ঞান, নাশিবেক মিথ্যা ভাণ
নাহি কোন অন্য উপায়।

গৌড়মল্লার—ধামাল

স্মর পরমেশ্বরে মন আমার।
আর কি কর চিন্তা ভবে সেই মাত্র সার ॥
সঙ্গ করি তত্ত্বজ্ঞানী, আছে মাত্র এই জানি,
বিশ্বব্যাপী তাঁরে মানি, ত্যজ আশা অহঙ্কার ॥

সাহানা—ধামাল

ভয় করিলে না থাকে অন্যের ভয়।
যাহাতে করিলে প্রীতি জগতের প্রিয় হয়॥
জড়মাত্র ছিলে, জ্ঞান যে দিলে তোমায়।
সকল ইন্দ্রিয় দিল তোমার সহায়॥
কিন্তু তুমি ভুল তাঁরে, এ ত ভাল নয়॥

সিন্ধু ভৈরবী—আড়া

ভুলনা ভুলনা মন নিত্য সদসদাত্মকে।
অখিল ব্রহ্মাণ্ড আছে, অবলম্ব করি যাঁকে॥
অখণ্ড মণ্ডলাকার, যিনি ব্যাপ্ত চরাচর,
সে পদার্থ সারাৎসার, নিরন্তর ভাব তাঁকে॥
ইন্দ্রিয় শাসন করি, অহঙ্কার পরিহরি,
জ্ঞান-অসি করে ধরি, ছেদ কর মমতাকে॥

সুরট—তিতারা

মনে কর শেষের সে দিন ভয়ঙ্কর।
অন্যে বাক্য কবে, কিন্তু তুমি রবে নিরুত্তর॥
যার প্রতি যত মায়া, কিবা পুত্র কিবা জায়া,
তার মুখ চেয়ে তত হইবে কাতর॥
গৃহে হায় হায় শব্দ, সম্মুখে স্বজন স্তব্ধ
দৃষ্টিহীন নাড়ী ক্ষীণ হিম কলেবর॥
অতএব সাবধান, ত্যজ দম্ভ-অভিমান,
বৈরাগ্য অভ্যাস কর, সত্যেতে নির্ভর॥

সুরট—তিতারা

এক দিন যদি হবে অবশ্য মরণ
তবে কেন এত আশা এত দ্বন্দ্ব কি কারণ॥
এই যে মর্জ্জিত দেহ, যাতে এত কর স্নেহ,
ধূলিসার হবে তার মস্তক-চরণ॥
যত্নে তৃণ-কাষ্ঠখান, রহে যুগ-পরিমাণ
কিন্তু যত্নে দেহনাশ না হয় বারণ॥
অতএব আদি-অন্ত, আপনার সদা চিন্ত
দয়া কর জীবে, লও সত্যের শরণ॥

মীয়াকি সারঙ্গ—তিতারা

মানিলাম হও তুমি পরম সুন্দর।
গৃহ পূর্ণধনে আর সর্ব্বগুণে গুণাকর॥
রাখ রাজ্য সুবিস্তার, নানাবিধ পরিবার।
অশ্বরথ-গজ দ্বারে অতি শোভাকর॥
কিন্তু দেখ মনে ভেবে, কেহ সঙ্গে নাহি যাবে,
অবশ্য তাজিতে হবে, কিছু দিনান্তর॥
অতএব বলি শুন, ত্যজ দম্ভ-তমোগুণ
মনেতে বৈরাগ্য আন, হৃদে সত্য পরাৎপর॥

মেঘ—সাওয়া

দম্ভভাবে কত রবে হবে সাবধান।
কেন এত তমোগুণ কেন এত অভিমান॥
কাম ক্রোধ লোভ মোহে, পরনিন্দা পরদ্রোহে,
মুগ্ধ হ'য়ে নিজ দোষ না কর সন্ধান॥
রোগেতে কাতর অতি, শোকেতে ব্যাকুল মতি,
অথচ অমর বলি, মনে মনে ভান॥
অতএব নম্র হও, সবিনয় বাক্য কও,
অবশ্য মরিবে জানি, সত্য কর ধ্যান॥

ছায়ানট—তিতারা

একবার ভ্রমেতেও মনে না ভাবিবে।
কি কষ্টে জন্মিয়াছিলে, কি দুঃখেতে প্রাণ যাবে॥
মাতৃগর্ভে অন্ধকারে, বদ্ধ ছিলে কারাগারে
অন্তে পুনঃ অন্ধকার সংসার দেখিবে॥
প্রথমেতে সংজ্ঞাহীন, ছিলে পঙ্গু পরাধীন,
সেই সব উপদ্রব শেষেও ঘটিবে॥
অতএব সাবধান, যে অবধি থাকে জ্ঞান,
পরহিতে মন দিবে, সত্যকে চিন্তিবে॥

ঝিঁঝিট—মুলতানী-তিতারা

গ্রাসকরে কাল পরমায়ুঃ প্রতিক্ষণে
তথাপি বিষয়ে মত্ত সদা ব্যস্ত উপার্জ্জনে॥
গত হয় আয়ুঃ যত, স্নেহে কহ হলো এত
বর্ষগেলে বর্ষ-বৃদ্ধি, বলে বন্ধুগণে॥

এসব কথার ছলে, কিম্বা ধন-জন-বলে
তিলেক নিস্তার নাই কালের দশনে ॥
অতএব নিরন্তর, চিন্ত সত্য পরাৎপর,
বিবেক বৈরাগ্য হলে কি ভয় মরণে ॥

ঝিঁঝিট—তিতারা

কত আর সুখে মুখ দেখিবে দর্পণে।
এ মুখের পরিণাম বারেক না ভাব মনে ॥
শ্যাম কেশ শ্বেত হবে, ক্রমে সব দন্ত যাবে,
গলিত কপোলকণ্ঠ, হবে কিছু দিনে ॥
লোলচর্ম্ম কদাকার, কফ-কাস দুর্নিবার,
হস্ত-পদ-শির-কম্প, ভ্রান্তি ক্ষণে ক্ষণে ॥
অতএব ত্যজি গর্ব্ব, অনিত্য জানিবে সর্ব্ব
দয়া জীবে নম্রভাবে, ভাব সত্য নিরঞ্জনে ॥

ঝিঁঝিট—তিতারা

অনিত্য বিষয় কর সর্ব্বদা চিন্তন।
ভ্রমেও না ভাব হবে নিশ্চয় মরণ ॥
বিষয় ভাবিবে যত, বাসনা বাড়িবে তত,
ক্ষণে হাস্য ক্ষণে কাঁদ, তুষ্টি-রুষ্টি প্রতিক্ষণ ॥
অশ্রু পড়ে বাসনার দস্ত করে হাহাকার
মৃত্যুর স্মরণে কাঁপে, কাম ক্রোধ রিপুগণ ॥
অতএব চিন্ত শেষ, ভাব সত্য-নির্ব্বিশেষ,
মরণ-সময়ে বন্ধু, একমাত্র তিনি হন।

ধানীবরবা—তিতারা

ভজ অকাল-নির্ভয়ে।
পবন তপন শশী ভ্রমে যাঁর ভয়ে ॥
সর্ব্বকাল বিদ্যমান, সর্ব্বভূতে যে সমান,
সেই সত্য তাঁরে নিত্য ভাবিবে হৃদয়ে ॥

বরবা—তিতারা

ক্ষণমিহ চিন্তা কর সৎস্বরূপ নিরঞ্জন।
ত্যজ মন দেহ গর্ব্ব খর্ব্ব হবে রিপুগণ ॥
সম্মুখে বিষম জাল, পশ্চাতে নিষাদকাল,
গেল কাল অন্তকাল, ভাবরে এখন ॥

যাহাতে উৎপত্তি-স্থিতি, তাঁহাতে নাহিক মতি,
এ তোর কেমন রীতি, ওরে দম্ভময় মন ॥

আহীরী—তিতারা

যারে দূর জানি ভ্রম সংসার-সঙ্কটে।
আছে বিভু তোমা হ'তে তোমার নিকটে ॥
তুমি কেন নিরন্তর, থাক তাঁহাতে অন্তর,
ভাব সেই পরাৎপর, নিত্য অকপটে ॥
অতএব জ্ঞানরত, অহরহ কর যত্ন,
জ্ঞান বিনা জন্ম বৃথা দেখ সত্য বটে ॥

ললিত—তিতারা

অচিন্ত্য রচনা বিশ্ব যেই করিল রচনা।
কি ভুলে ভুলিয়া মন, বারেক তাঁরে ভাব না ॥
জলে স্থলে শূন্যে যিনি, আছেন ব্যাপ্ত আপনি,
যাহাতে হতেছে এই সংসার কল্পনা ॥
দেখ জলবিন্দু'পরি, সেই শিল্পকর্ম্ম করি,
অপূর্ব্বরূপ-মাধুরী, বিবিধ প্রকার কামনা ॥
করিল সৃজন যেই মানিবা উপাস্য সেই,
কর ছেদ ভেদাভেদ দারুণ বাসনা ॥
অনিত্য কামনা-বশে, বদ্ধ হ'য়ে কর্ম্ম-ফাঁসে
বিষয়ের অভিলাষে, রহিলে অদ্যাপি জান না ॥
অজপা হতেছে শেষ, ত্যজ দম্ভ রাগ দ্বেষ,
যাবে ক্লেশ নির্ব্বিশেষ, কররে সূচনা ॥

ভজলা—তিতারা

এ দুর্গতি গতাগতি নিবৃত্ত না হবে।
যাবৎ কর্ম্মের ফলে প্রবৃত্তি রহিবে ॥
দেখিতে সুরঙ্গ ফল, কিন্তু মিশ্রিত গরল,
কি ফল সে ফলে বল, যাতে হলাহল পাবে ॥
কেন ভোগে মুগ্ধ হও, আমি আমি সদা কও
আশার বশেতে রও, বৃথা প্রাণ যাবে ॥
অতএব সাবধান, ত্যজ ভ্রমাত্মক জ্ঞান,
ভজ সত্য-সনাতন, অমৃত পাইবে ॥

পিলু—ধিমাত্তিতালা

অহঙ্কার পরিহরি চিন্তয় রে অহরহঃ।
ক্রিয়াহীন মনাকারং নির্গুণং সর্ব্বগং মহঃ॥
গুণাতীত নিরাশ্রয়, ব্যাপ্ত বিভু বিশ্বময়,
সর্ব্বসাক্ষী সর্ব্বাশ্রয়, তাঁহার শরণ লহ॥
জগৎ প্রত্যক্ষ হয়, দেখ যাহার সত্তায়,
সর্ব্বময় অথচ ইন্দ্রিয়গোচর নয়॥
দর্শনের অদর্শন, সেই নিত্য-নিরঞ্জন
শ্রবণ মনন মন, তাঁহার কথা কহ॥

ভৈরবী—ঠুংরি

মন কি শান্ত ভ্রান্ত নিতান্ত দিন যায় রে।
অহংজ্ঞান আছ রত, ইন্দ্রিয় বিষয়ে রত
মিথ্যায় প্রতীতি সত্য করহ মায়ায় রে॥
স্বপ্নপ্রায় জান জীবন, তবু আছ অচেতন
সম্বন্ধ নাহিক কোন, প্রাণ-কায়ায় রে॥
আত্মতত্ত্ব না জানিয়ে, পরমাত্মা না ভাবিয়ে
নির্ব্বোধ প্রবীণ হ'য়ে, ফল কি বাঁচায় রে॥

খাম্বাজ—কাফি তিতালা

কেন ভোল, মনে কর তাঁরে।
যে সৃজনপালন করে সংহারে॥
সর্ব্বত্র আছে গমন, অথচ নাহিক চরণ
কর নাহি করে গ্রহণ, নয়ন বিনা সকল হেরে॥
অনন্ত ব্রহ্মাণ্ড তাঁর, দ্বিতীয় নাহিক আর,
নিরাকার বিশ্বাধার, নিয়ন্তা বল যাঁরে॥

সুরট—কাফি তিতালা

অন্ত হীনে ভ্রান্ত মন কেন দেও উপাধি।
জলচর খেচর ভূচর অবধি॥
কাম ক্রোধ নাহি যাঁর, নির্দ্বন্দ্ব নির্ব্বিকার,
না দিবে উপমা তাঁর, এই সত্য বিধি॥
তিনি যে ত্রিগুণাতীত, অখণ্ড অপরিমিত,
শব্দাতীত স্পর্শাতীত, বেদে বলে নিরবধি॥
মনে যাঁরে না যায় পাওয়া, বাক্যেতে না হয় কওয়া
সন্তরণে পার হওয়া, হয় কি জলধি॥

পুরবীয়া—ধনাশ্রী

সর্ব্ব কর্ম্ম ত্যজিয়া একের লও শরণ।
নাশিবে কলুষরাশি নিরর্থক শোক কেন॥
সচ্ছন্দ আসনে বসি, ভাব সেই অবিনাশী
জলেতে যাদৃশ শশী, সর্ব্বভূতে নিরঞ্জন।
বশীভূত কর মায়া, সর্ব্ব জীবে রাখ দয়া
পুনশ্চ না হবে কায়া, আনন্দেতে হবে লীন।

ধনাশ্রী—তিতালা

জন্মের সাফল্য কর ওরে আমার মন।
সত্য প্রতি আত্মার্পণ কর এই নিবেদন॥
জগত অনিত্য দেখে, সত্যেতে নিশ্চয় রেখে,
সতত থাকহে সুখে, কেন বিফল ভ্রমণ॥
আত্মপরিচয় জান, ওরে মন কথা শুন
বিশ্ব তাঁর সত্তাধীন, বেদের এই বচন॥
তাঁহারে ভাবিলে পরে, সর্ব্ব দুঃখ যাবে দূরে
শোক-মোহসিন্ধু পারে, নিতান্ত হবে গমন॥

চৌতাল

ভাব সেই পরমেশ্বরে অতীন্দ্রিয় সর্ব্বাত্মারে।
অখণ্ড সচ্চিদানন্দ বাক্য-অগোচরে॥
কে বুঝিবে শাস্ত্র-মর্ম্ম, অতীত সে ধর্ম্মাধর্ম্ম,
পাত্রে পাত্রে রাখি অম্বু, দেখ রবি-প্রতিবিম্ব
তেমনি প্রত্যক্ষ আত্মা, সর্ব্বভূত চরাচরে॥
দেখ গাভী নানাবর্ণ, দুগ্ধ সবে একবর্ণ
সর্ব্বজীবে অধিষ্ঠান এই বোধে ভাব তাঁরে॥

বাহার

বিষয়-মৃগতৃষ্ণায় ক্রমে আয়ুঃ হয় ক্ষীণ।
আমি কৃতী আমি ধনী এই দর্পে যায় দিন॥
হয়ে আশা বশীভূত, কুসঙ্গে কুপথে রত
সতত আত্ম-বিস্মৃত, হারাইয়া তত্ত্বধন॥
ক্ষুধা আদি চতুষ্টয়, কাম আদি রিপু ছয়,
বলেতে হরিয়া লয়, পরম পদার্থ মন॥
যাঁরে বল পরমার্থ, না ভাবিলে সে পদার্থ
সংসার সকলি ব্যর্থ, সার সত্যের সাধন॥

কেদারা—কাওয়ালী

নিরন্তর ভাব তাঁরে বিশ্বাধার বল যাঁরে।
বিভু পরিপূর্ণ তত্ত্ব ব্যাপ্ত সাক্ষী চরাচরে।
যোগীন্দ্র মুনীন্দ্র যাঁরে, নাহি পায় ধ্যান ধরে।
স্বপ্রকাশ স্ব-স্বরূপ, বেদে কহে বারে বারে॥
বুদ্ধিতে বুঝিতে নারে, বাক্যে না কহিতে পারে
নষণ্ড পুমান নারী কে তাঁরে বলিতে পারে॥

ভৈরবী—আড়া

এ দিন তো রবে না।
জীবন জীবন-বিম্ব, জানিয়া কি জান না।
ক্ষণমাত্র পরিচয় কাকস্য পরিদেবনা॥
মেঘের সম্বন্ধ যেমন, বায়ু-সঙ্কারে মিলন।
বিশ্লেষ হইবে পুনঃ, অনিল করে চালনা॥
দারাসুত বন্ধুজন, হয় একত্র মিলন,
বিশেষ হ'লে তখন, কোথায় যাবে বলনা॥
মায়ার্ণব উত্তরিয়ে, কামাদিকে বিনাশিয়ে,
শান্তি ধৈর্য্য যুক্ত হয়ে, কর আত্মার সাধনা॥

ভৈরবী—আড়া

ছিলনা রবেনা দেহ-সংযোগ প্রাণেতে।
অবশ্য হইবে লীন স্ব স্ব কারণেতে॥
মায়াপাশে বদ্ধ হয়ে, আত্মতত্ত্ব পাশরিয়ে,
দারা সুত ধন ল'য়ে, আছ ভাল সুখেতে॥
কি কর বিষয়-গর্ব্ব, অবিলম্বে হবে খর্ব্ব,
নাশিবে তোমার সর্ব্ব, কাল নিমেষেতে॥
অতএব সাবধান, ত্যজ দম্ভ-অভিমান,
বৈরাগ্য কর বিধান, থাক সত্যাশ্রয়েতে॥

ভৈরবী—আড়া

লোকে জিজ্ঞাসিলে বল আছি ভাল প্রাণে প্রাণে।
কোথায় কুশল তোমার আয়ুর্যাতি দিন দিনে॥
দারা-সুত প্রভৃতি, কেহ না হইবে সাথী
জ্ঞান করি অবস্থিতি, তোমার সহায় জীবনে॥
যুক্তি বেদমতে চল, মিথ্যা মায়ায় কেন ভুল,
ইন্দ্রিয় আছে সবলা ভজ সত্য নিরঞ্জনে॥

ভৈরবী—আড়া

বিষয়-বিষ-পানাসক্তে ত্যজিল জীবন।
প্রত্যেকেতে পঞ্চ জীবের শুন বিবরণ॥
রূপেতে মরে পতঙ্গ, রসে মীন গন্ধে ভৃঙ্গ,
স্পর্শে হত মাতঙ্গ, শব্দে কুরঙ্গ নিধন॥
বিষয়েতে রত, যে জীব অবিরত
বিনষ্ট ত্বরিত, পতঙ্গ আদি নিদর্শন॥
অতএব সাবধান, ত্যজ বিষয়-রসপান
বৈরাগ্যেতে কর যত্ন, হৃদে ভাব নিরঞ্জন॥

ভৈরবী—কাওয়ালী

কোন ক্ষণে যাবে তনু নাহি তার নিরূপণ।
তথাপি বুঝনা জীব চিরস্থায়ী মনে ভান॥
ধনমদে অন্ধ হয়ে, নিজ পরিবার লয়ে,
না দেখে কালেরে চেয়ে, মোহ-রস করে পান॥
ক্ষণ ভঙ্গ এ জীবন, ওরে মন এ কেমন,
দেখে জনম মরণ, তবু নহে সচেতন॥
মনুষ্য-জন্ম ধরে, উচিত বৈরাগ্য করে,
মায়াকাটি জ্ঞান-অস্ত্রে, ভাব জীবের জীবন॥

বারবা—ঠুংরি

একি ভুলে রয়েছ মন বিষয়-ভোগে অচেতন।
জাননা অনিত্য দেহ করেছ ধারণ॥
পঞ্চভূত জড়ময়, কভু আছে কভু নয়,
সকলই অনিত্য হয়, দারা সুত ধনজন॥
ভুলনা মায়ায় আর, ত্যজ আশা অহঙ্কার,
ভজ নিত্য নির্ব্বিকার, পুনর্জনম হরণ।

দেশ—আড়া

তাঁরে কর হে স্মরণ।
এ অনাদি নিধন, আপনি জগৎ ব্যাপ্ত জগৎকারণ।
নির্ব্বিকার নিরাময়, নির্ব্বিশেষ নিরাশ্রয়
বিভু অতীন্দ্রিয় হয়, সকল কারণ॥
যাঁহার ভয়ে তপন, নিয়মে করে ভ্রমণ
সভয়ে যাঁহার ভয়ে বহিছে পবন॥

দেখ হে যাঁহার ভয়ে, নক্ষত্র প্রকাশ হয়ে
যাঁর ভয়ে ফলে তরু-বল্লী অবারণ ॥
সৃজন পালন লয়, ইচ্ছায় যাঁহার হয়
স্বরূপ না জানে দেবঋষি মুনিগণ ॥
অভ্রান্ত বেদান্ত শাস্ত্র, কহে না পাইয়া অন্ত
এ নহে এ নহে হয় এই নিরূপণ ॥

ললিত—ঢিমা

দৃশ্যমান যে পদার্থ সকলই প্রপঞ্চজাত।
অনাদি অনন্ত সত্যে চিত্ত রাখ অবিরত ॥
স্থাবর জঙ্গমচয়, তাঁহাতে উৎপন্ন হয়,
একাত্মা সর্ব্বাশ্রয়, অতিরিক্ত মিথ্যাভূত ॥
মমেতি বধ্যতে প্রাণী, কর্ত্তা ভোক্তা অভিমানী
অহং সুখী অহং জ্ঞানী, জীব মায়ায় মোহিত ॥

কানড়া—আড়া

নিরঞ্জন নিরাময় কর্হ স্মরণ।
কি জানি প্রাণ-বিহঙ্গ পলাবে কখন ॥
অরে অভাজন সুখ, কুপিত ফণি-সম্মুখে
করেছ শয়ন ॥
সুখ মানিতেছ যারে সে সব যন্ত্রণা।
সুধাভ্রমে বিষপান ক'রোনা ক'রোনা ॥
মত্ত করি তুল্য মনে, ধৈর্য্য আদি সত্বগুণে,
কর হে শয়ন।
কৌমারে খেলাতে কাল, করিলে যাপন।
কামরসে রসোল্লাসে ভুষিলে যৌবন ॥
জরাতে দুঃখ বিপুল, আধি-ব্যাধি সমাকুল
কোথা সত্যে মন ॥

বিভাস—আড়া

তুমি কার কে তোমার কারে বলহে আপন।
মহামায়া নিদ্রাবশে দেখিছ স্বপন ॥
রজ্জুতে হয় যেমন, ভ্রমে অহি দরশন,
প্রপঞ্চ জগৎ মিথ্যা সত্য নিরঞ্জন ॥
নানা পক্ষী একবৃক্ষে, নিশিতে বিহরে সুখে
প্রভাত হইলে দশ দিকেতে গমন ॥
তেমনি জানিবে সব, অমাত্য বন্ধু-বান্ধব,
সময়ে পলাবে তারা কে করে বারণ ॥
কোথা কুঙ্কুম-চন্দন, মনিময় আভরণ,
কোথা বা রহিবে তব প্রাণপ্রিয়জন ॥
ধন যৌবন গুণ মান কোথা রবে অভিমান,
যখন করিবে গ্রাস নিষ্ঠুর শমন ॥

কেদারা—কাওয়ালী

অহঙ্কারে মত্ত সদা অপার বাসনা।
অনিত্য যে দেহ মন জেনে কি জান না ॥
শীত-গ্রীষ্ম আদি সবে, বারমাস তিথি রবে
কিন্তু তুমি কোথা যাবে, একবার ভাবিলে না।
একারণে বলি শুন, ত্যজ রজ-তমগুণ,
ভাব সেই নিরঞ্জন, এ বিপত্তি রবে না ॥

ললিত—ঢিমা

বিষয়ে আসক্ত মন দিবানিশি আছ,
লোকে মান্য হব ব'লে কি কষ্ট পেতেছ ॥
ধনজন দারাসুত, যাহাতে মমতা এত
শেষে না রহিবে সে'ত, তাহা কি ভুলেছ ॥
অতএব আত্মজ্ঞান, কর তার সুসন্ধান,
পরম পদার্থ জান, মিছা কেন মজিতেছ ॥

খাম্বাজ—একতালা

ভাব মন আপন অন্তরে তাঁরে যে জগৎ পালন করে।
সর্ব্ব শাস্ত্রে এই কয়, শুদ্ধচিত্ত যার হয়
অজ্ঞান-তিমির তার যায় অতি দূরে ॥
অন্য অভিলাষ আর, নাহি হয় পুনর্ব্বার
আত্মানাত্ম-বিচার যে একবার করে ॥

খাম্বাজ—ঢিমা তিতালা

ভজ মন তাঁরে যে তারে ওরে ভব-পারাবারে।
পড়িয়া মায়ায়, বৃথা কাল যায়,
মজালে তোমায়, রিপু-পরিবারে ॥
ইন্দ্রিয় হতেছে ক্ষীণ, ক্রমে ফুরাইছে দিন,
ওহে মন অর্ব্বাচীন, শেষে কবে কারে ॥

এখন উপায় শুন, চিন্ত সত্য নিরঞ্জন,
কর শ্রবণ মনন, সাধ্য অনুসারে ॥

দেশ—তিওট

নিজ গ্রামে পর গৃহে চোর প্রবেশিলে মন।
লোকে শুনে স্বভবনে সদা ভয়ে ভীত মন ॥
নব দ্বার দেহ'পরে, কালরূপী তস্করে
প্রতিদিন আয়ুঃহরে, নাহি অন্বেষণ ॥
মোহ-রাত্রি তমোঘন, মায়া নিদ্রা প্রাণিগণ
প্রহার নাহিক কোন, কে করে বারণ ॥
শুন মন অতঃপরে, জ্ঞান অসি করে ধ'রে,
জাগিয়া কৃতান্ত চোরে কর নিবারণ ॥

ভৈরব আড়া

ইন্দ্রিয় বিষয় দানে নহে ইন্দ্রিয় দমন।
ঘৃতাহুতি দিলে বহ্নি না হয় বারণ ॥
বৃত্তিহীন করে মনে, রাখ ইন্দ্রিয় শাসনে,
জীব ব্রহ্ম এক জ্ঞানে, থাক যোগ-পরায়ণ ॥
উপভোগে স'পে বিরাগ, ব্রহ্মে রাখ অনুরাগ,
দ্বৈত হইবে ত্যাগ, ভেদদৃষ্টি মিথ্যাজ্ঞান ॥
এক ব্রহ্ম ন দ্বিতীয়, বিশ্বাস কর নিশ্চয়।
নাশিবেক সর্ব্বভয়, আত্মায় কর প্রাণার্পণ ॥

কেদারা—দাদার

চঞ্চল চপল আয়ু যায় প্রতিক্ষণ।
পত্রাগ্রভাগে যেমন জলের গমন ॥
বিষয়ের সুখোদয়, সকলই অনিত্যময়,
যেমন বিবিধ রচনায়, দেখ সুস্বপন ॥
ইহা দেখে মন আমার, ত্যজ আশা অহঙ্কার,
সদা কর সুবিচার, মন ইন্দ্রির দমন ॥
বিবেক বৈরাগ্যদ্বয়, আত্মজ্ঞানের সহায়
ভাব চিদানন্দময়, সকল কারণ ॥

ভূপালী—তিওট

আত্ম-উপাসনা বিনা কিছু নাহি মন।
আত্মাতে আত্মতা করা ব্রহ্মের সাধন ॥
অখণ্ড ব্রহ্মাণ্ড ব্যাপে, বিভু আছেন আত্মারূপে,
ডুব নাহি মায়া-কূপে, না জানি কারণ ॥

দেখ সত্যের সত্তা বই, তুমি আমি কেহ নই
কৃপা করি আমার এই, শুন নিবেদন।
যত হলো বলা-কওয়া, ভস্মেতে আহুতি দেওয়া
উচিত আত্মময় হওয়া, এই প্রয়োজন ॥

ভৈরবী—আড়া তিতালা

আমি ভাবি সদা ভাবি পরমাত্মা পরমেশ্বর।
মন প্রতিকূল হ'য়ে ভাবিতে না দেয় পরাৎপর ॥
পঞ্চ বিষয় গরল, ইন্দ্রিয় তাতে ব্যাকুল,
মন তায় অনুকূল, কুপথগামী নিরন্তর ॥
চঞ্চলস্বভাব তার, ল'য়ে রিপু-পরিবার
সে নিয়োগ সবাকার, করিছে বিষয় ব্যাপার ॥
শুন মন দুরাচার, কি ভাব বিষয় আর
অনিত্যময় এসংসার, নিত্য অবিনাশী স্মর ॥

কেদারা—একতালা

শুন ওরে মন বলি তোরে শুন
সত্যেরই সূচনা যথার্থ।
ভুলে আত্মতত্ত্ব গেল পরমার্থ
কান অর্থবস্তু নিরর্থ ॥
কর্ম্মজন্য ফল মিশ্রিত গরল
নহে কোন ফল এ ফলে ॥
ভাবিলে নিষ্ফল হইবে সফল
আত্মজ্ঞান হেন পদার্থ ॥

সাহানা—আড়া

কোথা হ'তে এলে কোথা যাইবে কোথারে।
কে তুমি তোমার কেবা চিন্তিলে না একেবারে ॥
নিদ্রাবশে দেখ যেমন বিবিধ স্বপন।
প্রপঞ্চ জগৎ তেমন, ভ্রমে সত্য দরশন
অতএব দেখ বুঝে যিনি সত্য ভজ তাঁরে ॥

মিশ্রামল্লার—তিওট

আমি আমি বল কারে প'ড়ে মোহ-অন্ধকারে
আপনারে আপনি না কর সন্ধান।

অতএব বলি শুন, হও সাবধান।
আত্মজ্ঞান অবলম্বে বিনাশ ভ্রমাত্মক জ্ঞান।
এই সে জানিবে নিত্য চিন্তা কর আপনারে ॥

পরজ—ঢিমা

বিচিত্র করিতে গৃহ যত্ন কর মনে মনে।
কিন্তু গৃহক্ষয় মূল হইতেছে দিনে দিনে ॥
অজপা হিমের প্রায়, কৃতান্ত তপন তায়
তীক্ষ্ণকরে করে নাশ প্রতি ক্ষণে ক্ষণে ॥
ত্যজ দ্বেষ যাবে ক্লেশ ভজ নিরঞ্জনে ॥

দেশ—আড়া

তাঁরে ভাব ওরে মন যে মনের মন।
নয়নের নয়ন যিনি জীবের জীবন ॥
ইন্দ্রিয়ের অগোচর, কিন্তু ব্যাপ্ত চরাচর
সকলই অনিত্য নিত্য একমাত্র তিনি হন ॥
জীবজন্তু অগণনা, পতঙ্গ-বিহঙ্গ নানা
অচিন্ত্য রচনা বিশ্ব যাহার রচনা ॥
যিনি সর্ব্ব মূলাধার, ভ্রময়ে নিয়মে যাঁর
সর্ব্বদা পবনশশী নক্ষত্র তপন ॥
ন্যায় সাংখ্য পাতঞ্জল, ভাবিয়ে না পায় স্থল
অভ্রান্ত বেদান্ত অন্ত না জানে তাঁহার ॥
মীমাংসা সংশয়াপন্ন, ৩'য়ে কর তন্ন তন্ন
বাক্য মনাতীত তিনি সকল কারণ ॥

আড়ানা—আড়া

বৃথায় বিষয়ে ভ্রম সুখেরই আশায়।
রহিয়ে কুপিত ফণি-ফণার ছায়ায় ॥
কর দম্ভ মনে গণি, আছ নানা ধনে ধনী
কিন্তু ক্ষণে কাল-ফণী, দংশিবে তোমায় ॥
দুঃখ যেন দুর্দ্দিন, সুখ-খদ্যোতিকা হেন
মনেরে নিশ্চয় জান, সংসার কান্তারে ॥
অতএব বলি সার, ত্যজ দম্ভ-অহঙ্কার
ভাব সেই নির্ব্বিকার হইবে উপায় ॥
যদি না মানে বারণ, প্রমত্ত বারণ-মন
জ্ঞানাঙ্কুশ করে ধরি কর নিবারণ ॥

মনেতে বৈরাগ্য আন, ঘুচিবে দুঃখ-দুর্দ্দিন
নিত্য সুখী হবে মন রিপু করি জয় ॥

জয়জয়ন্তী—চৌতাল

আত্ম-উপাসনায় রে মন করহে যতন।
সংসার-জলধি পরে নিতান্ত হবে মগন ॥
বিষয়ে বৈরাগ্য কর, মিথ্যা জান এসংসার,
শ্রবণ মনন তার, কর পুনঃ পুনঃ।
সিংহ দৃষ্টে গজ যেমন, ভয়ে করে পলায়ন
সাধনার গুণে তেমন, পাপ-রিপু হবে দমন ॥
ব্রহ্মে অনুরাগ যার, কাল-ভয়ে কি তার
দেহ পরিগ্রহ আর, না হবে কখন ॥

২

দেহরূপ এক বৃক্ষে নিরন্তর দুই পক্ষী করে
কালযাপন।
ঔপাধিক ভেদমাত্র স্বরূপতঃ অভেদ হন ॥
দৈহিক বৃক্ষের ফল যত, জীব কর্ত্তা-ভোক্তা অবিরত
পরমাত্মা ভোগরহিত, সর্ব্বসাক্ষী সর্ব্বকারণ ॥
জলাদি সংসর্গগুণে দৌর্গন্ধ হয় চন্দনে
তেমতি প্রকৃতির গুণ আত্মায় আরোপণ ॥
ঘর্ষণ করিলে পরে, কেশাদি যাইবে দূরে
প্রকাশিবে বাহ্যান্তরে, এক যথার্থ চন্দন।
তেমতি জানিবে মন, অবিদ্যা নাশিবে যখন
স্বপ্রকাশ চিদাভাস উদিত হবে তখন ॥

বেহাগ—ঢিমা

কর সে আত্মতত্ত্ব কাল আসিতেছে।
নিরাধারে বিভু সর্ব্বাধার হইয়াছে ॥
ন নীল ন পীত রক্ত, সর্ব্বোপাধি বিনির্ম্মুক্ত
মহাশূন্য স্বরূপে সর্ব্বত্র ব্যাপিয়াছে ॥
অনল জল তপন, এতিনের তিন গুণ
আকাশেতে শব্দরূপে সুধা শশধরে।
আদি অন্ত মধ্য শূন্য, বিশ্বরূপ বিশ্ব ভিন্ন
বিশ্বসাক্ষীরূপে বিশ্বেরে দেখিতেছে।

মনোবাক্য অগোচর, পরম ব্যোমের পর
জন্মাদ্যস্য যতঃ বলি বেদে কহে যাঁরে।
পাবন সর্ব্বকারণ, তত্ত্বাতীত নিরঞ্জন
স্বপ্রকাশ স্বরূপ সর্ব্বদা ভাসিতেছে ॥

সরপরদা—আড়া

কে মন কর আত্মানুসন্ধান শমন ভয় রবে না
রবে না ॥
পঙ্কজদল-জল ইব জীবন চঞ্চল
ধনজন চপলা সমান রবে না রবে না ॥
নির্গুণ নির্গুণ মন, জ্ঞানাস্ত্রে কর ছেদন
মহামায়ানির্ম্মিত ত্রিগুণ-ব্যবধান ॥
এখনি হইবে সুখী, অন্তরে আত্মারে দেখি
কথামাত্র প্রবীণ অজ্ঞান ভুল না ভুল না ॥

বাগেশ্বরী—আড়া

কি স্বদেশে কি বিদেশে যথায় তথায় থাকি
তোমার রচনা মধ্যে তোমাকে দেখিয়া ডাকি ॥
দেশভেদে কালভেদে রচনা অসীম
প্রতিক্ষণ সাক্ষ্য দেয় তোমার মহিমা
তোমার প্রভাব দেখি না থাকি একাকী ॥

ইমনকল্যাণ—আড়া

ভুলনা নিষাদ-জাল পাতিয়াছে কর্ম্ম-জাল
সাবধান রে আমার মানস-বিহঙ্গ।
দেখ নানাবিধ ফল, ওযে কর্ম্মতরু ফল
গরলময় কেবল, দেখিতে সুরঙ্গ ॥
ক্ষুধায় আকুল যদি হইয়াছ মন।
নিত্যসুখ জ্ঞানারণ্যে করহ গমন ॥
সুন্দর তরু নির্ভয়, অমৃতাক্ত ফলচয়,
পাইবে ভোগিবে কত আনন্দ-বিহঙ্গ ॥

ভৈরবী—ঢিমা

সংসার-সাগরে অতি ক্ষুদ্র দেহ তরি।
অজ্ঞান সলিলে ভাসে দিবস-শর্ব্বরী ॥
দেখ দেখ, সাবধান রিপুর সুখরবাণ,
প্রতিক্ষণে ভয়ানক তরঙ্গ-লহরী।
অতএব যুক্তি বলি, বিবেকেরে কর হালি,
তোল বৈরাগ্যের পালি বাঁধ শস্তি-গুণে।
বুদ্ধিকর কর্ণধার অনায়াসে হবে পার,
নিত্যজ্ঞান আত্মতত্ত্ব অবলম্ব করি ॥

কেদারা—তিতালা

সংসার সকলই অসার ভাবিয়া দেখ মন।
কখন আসি প্রাণ লয়ে কাল করিবে গমন ॥
আম-কুম্ভে বারি যেমন, জীবের জীবন তেমন,
কে কখন পঞ্চত্ব পাবে তাহার নাহি নিরূপণ ॥
প্রস্ফুটিত পুষ্পগণ, শোভিত করে কানন,
অবশ্য হবে মলিন এক বা দ্বিতীয় দিন ॥
তেমতি জানিবে মন, ধন জীবন যৌবন,
কিছু দিন স্থিতি পায় পশ্চাতে হয় নিধন।
এখন এই উপায় ভাব চিদানন্দময়
দূরে যাবে কালভয় অচিরে নির্ব্বাণ ॥

বেহাগ—আড়া তিতালা

পরনিন্দা পরপীড়া এবুদ্ধি কেন ত্যজ না।
বারম্বার যাতায়াতে পাইবে ঘোর যাতনা ॥
তমোগুণাক্রান্ত মতি, পরদ্বেষে হৃষ্ট অতি,
পরমায়ুঃ অল্পস্থিতি গর্ব্ব খর্ব্ব ভাব না ॥
সম্বন্ধ জীবনাবধি, আশার নাহি অবধি,
তবে কেন নিরবধি ভ্রান্তি বুদ্ধি কুমন্ত্রণা ॥
দম্ভ দর্প খর্ব্ব করি, দ্বৈতবুদ্ধি পরিহরি,
বিষয়ে বৈরাগ্য করি কর আত্মার উপাসনা ॥

বেহাগ—ঢিমা তিতালা

কে নাশে কামাদি অরি অবিবেক-বলে।
কে দহে কলুষরাশি বিনা জ্ঞানানলে ॥
শ্রবণ ধ্যান মনন, জ্ঞান-অনল-কারণ,
যতনে কর সাধন না রহিও ভুলে ॥
শুনরে অশান্ত মন, নিবৃত্তি তনয়ে আন,
করিয়া অতি যতন রাখ সমাদরে।
রিপু হবে পরাজয়, এ কথা অন্যথা নয়,
সত্য সত্য এই সত্য সর্ব্ব শাস্ত্রে বলে ॥

না হইল শ্রবণ মনন গেল দিন।
ভ্রমে হলাহল পান করো না করো না,
না ভাবিলে না ভজিলে না চিন্তিলে হে নিগুর্ণ,
নিগুর্ণনাম জ্ঞানাঞ্জন দিয়ে যে দেখাল নিরঞ্জন ॥

দেশমল্লার—আড়া

বিনাশ বিনাশ মন বিষয়েরই অভিলাষ।
জ্ঞানামৃত পান করি সেই রস-আভাসে ভাস ॥
অবলম্ব করি যাঁরে, স্থিতি কর এসংসারে,
ক্ষণে না ভাবহ তাঁরে অনিত্যে কর বিশ্বাস ॥

ভৈরবী—আড়া

শুন ওরে মন
ভজ সদা অশোক অভয় যে জন,
হয় সৃজন পালন লয়েরই কারণ।
বিবেকেরে সঙ্গে লয়ে, জ্ঞান-চন্দ্র-সুধা পিয়ে,
আনন্দে মগ্ন হইয়ে সাধ সমাধিরে।
মহাশূন্যে যাবে মন, না হবে অনুগমন,
ভ্রম হবে মৃষা ভ্রম তত্ত্বজ্ঞান হ'লে ॥

বাগেশ্বরী—আড়া

মায়া বশে রসোল্লাসে বৃথা দিন যায়।
চিন্তিলে না নিজ শিব অন্তরে উপায় ॥
পড়িলে অজ্ঞানকূপে, ত্রাণ নাহি কোনরূপে,
এখন এই যুক্তি কর বৈরাগ্য আশ্রয় ॥
দেহ-দেহি যে সৃজিল, ইন্দ্রিয়ে চেতনা দিল,
বুদ্ধি জ্ঞান আদি তব সহায় জীবনে ॥
অনুচিত মম চিত্ত, না চিন্তিলে হিতাহিত,
তাঁরে ভুলে একি ভুল হায় হায় হায় ॥

বাহার—কাওয়ালী তিতালা

এক অনাদি পুরুষ সনাতন।
ধ্যান না ধরিয়ে, দারা-সুত ধন ল'য়ে
প্রবীণ অজ্ঞান হ'য়ে নিদ্রিত ফণি-সম্মুখে ক'রেছ
শয়ন ॥

বিষয়-কূপেতে হইয়ে পতিত রহিলে ভুলে
একি অবিবেক বল মনেরে ত্যজ বাসনা,
গরলময় হায় হায় ভ্রম বৃথা রে মন-বারণ ॥

সিন্ধু-ভৈরবী—আড়া

আত্মারই উপাসনা প্রসিদ্ধ এ অনুভব।
বিষয়-বাসনা ছাড়ি সে রসে কর গৌরব ॥
জ্ঞানচন্দ্র প্রকাশিয়ে, অজ্ঞান-তমো নাশিয়ে,
সহজে থাক বসিয়ে, রিপু করি পরাভব ॥

রামকেলী—আড়া

বিস্তার করিলে রাজ্য নিজ বাহুবলে।
সংগ্রামে অনেক রিপু সংহার করিলে ॥
হৃদে অহঙ্কার ভরা, রিপুহীন হলো ধরা,
শরীরে দুর্জ্জয় রিপু, তার কি চিন্তিলে ॥
প্রবল সে রিপু ছয়, তোমারে করিল জয়,
ধিক্ ওরে দম্ভময়, বৃথা অহঙ্কার।
অতএব যুক্তি শুন, মনেতে বৈরাগ্য আন,
আত্মতত্ত্ব-সমরে দলহ রিপুদলে ॥

সিন্ধু-ভৈরবী—ঢিমা-তিতালা

চিত্তক্ষেত্র পবিত্র করিয়া ওরে মন,
আত্ম-উপাসনা-বীজ কর হে রোপণ।
প্রযত্ন-সেচনী ধরি, বিবেক-বৈরাগ্য-বারি,
প্রাণপণে প্রতিক্ষণে, কররে সেচন ॥
হবে বৃক্ষ মোক্ষময়, নিত্য জ্ঞান-ফলচয়,
নিশ্চিত অমৃতলাভ সে ফল ফলিলে,
যুক্ত এই যুক্তিমতে, সত্বর হও ইহাতে,
নিবৃত্তিয়া গতাগতি নিত্য সুখী হবে মন ॥

ভৈরবী—আড়া তিতালা

কে তুমি কোথায় ছিলে যাবে কোথায় বল।
না জানিয়া আত্মতত্ত্ব অনর্থক কাল গেল ॥
কারণের কার্য্য তুমি, বট পঞ্চভূতগামী,
অথচ বলাও আমি, আমার এ সকল ॥
ফণি-মুখে ভেক যেমন, কাল-স্থানে আছ তেমন
কেন অভিমান ও মন করিছ বিফল ॥

জংলা—তিতালা

ক্রমে ক্রমে প্রবল কাল মন কোন্ কালে বুঝিবে।
প্রমাধীন ভাবিলে না বিভু প্রাণান্তে কি হবে ॥
ধন্য গুণময়ী মায়া, যদি লাগে তাঁর ছায়া,
দূরে যায় ব্রহ্মচিন্তা, মমায়ং মমেতি ভাবে ॥
অনর্থের এই নিদান, কে আমি তার নাহি জ্ঞান,
বিনা আত্মার দয়া দান, এ মায়া কে উদ্ধারিবে ॥
শুন মন যুক্তি সার, সদা ভাব বিশ্বাধার,
অবিলম্বে নাশিবে মায়া, জ্ঞানাভ্যাস প্রভাবে ॥

বরবা—তিতালা

অসার বিশ্ব-সংসার সার সত্যের সাধন।
তড়িৎ চঞ্চল সম জীবের জীবন ॥
ত্যজিয়া সংসার-পাশ, কর মোক্ষ অভিলাষ,
ক্রমে আয়ু করে গ্রাস, নির্দ্দয় শমন ॥
ভূত ভৌতিক কার্য্য যত, সকলই মায়া-রচিত,
এক সত্ত্বাবলম্বনে জগৎ সত্য প্রতীয়মান ॥
শোকাধার জন্য দেহ, দারা-পুত্রে ত্যজ স্নেহ
সঙ্গে নাহি যাবে কেহ, অন্তে বন্ধু নিরঞ্জন ॥

সোরঠ—ঝং

সখী মোহে বাহী দেশ কোঁ জানা।
জাকো নাম ন জানু ঠিকানা ॥
জহাঁ টুটত জায় সব ফন্দা।
জাহাঁ দুনিয়াঁ নহীঁ কছু ধন্দা ॥
জহাঁ উগে নহীঁ সসি ভানা।
সখী মোহে বাহী দেশ কোঁ জানা ॥
জহাঁ পীর পেগম্বর ন দেবা।
জহাঁ ঋষি মুনি অসুর ন ভেবা ॥
জহাঁ কাফর ইসলাম সমানা।
সখী মোহে বাহী দেশ কোঁ জানা ॥
জহাঁ জান ন কোই পাবে।
জাকী রীত ন কোই গাবে ॥
জহাঁ জায় কর ফের ন আনা।
সখী মোহে বাহী দেশ কোঁ জানা ॥
জহাঁ বেদ পুরাণ ন বমনা।
জহাঁ কুরান কিতাব ন মূলনা ॥
জহাঁ পূজা নিমাজ ন ধ্যানা।
সখী মোহে বাহী দেশ কোঁ জানা ॥
জহাঁ অন্ধ নহীঁ উজিয়ারা।
জহাঁ ভূখ ন প্যাস অহারা ॥
জহা পুরণ আদি জমানা।
সখী মোহে বাহী দেশ কোঁ জানা ॥
জহাঁ অগন পবন নহীঁ পানী।
জহাঁ মরত জীব নহীঁ জানী ॥
জহাঁ জায় চঢ়া পরবানা।
জহাঁ নরক আগ নহীঁ ভানা ॥
জহাঁ সোউ পিয়া গলবাহী।
জহাঁ দুসরা নহীঁ তেবাহী ॥
জহাঁ প্রেম সোহাগ কা বানা।
সখী মোহে বাহী দেশ কোঁ জানা ॥
জহাঁ নাদ বেদ উনাবা।
জহাঁ সিকরী সগরী ভাবা ॥
জহাঁ পিয়া রচ্যো মোরা গোনা।
সখী মোহে বাহী দেশ কোঁ জানা ॥
জহাঁ লাগী প্রেম কী বাড়ী।
জহাঁ ফুল গুলাব নবাড়ী ॥
জহাঁ ফুলো হৌ মরুবা দোনা।
সখী মোহে বাহী দেশ কোঁ জানা ॥
জহাঁ রঙ্গরূপ নহীঁ রেখা।
বিন নেনন সাহব দেখা ॥
জহাঁ পায়ো জীব অস্থানা।
সখী মোহে বাহী দেশ কোঁ জানা ॥
জহাঁ জাত ন পাত বিবেকা।
সব ঘট মেরর কহী লেখা ॥
জহাঁ সব জগ একহী ঠানা।
সখী মোহে বাহী দেশ কোঁ জানা ॥
ব্রহ্মসাগর রঙ্গ উজাগর।
সচ্চিদানন্দ অমৃত আগর ॥

ব্রহ্মানন্দ রঙ্গ রগান।।
সখী মোহে বাহী দেশ কোঁ জানা ॥
হঁসা করো নিবাসা তো অমরপুর খাসা।
আবে নহীঁ দিন তহাঁ আবে নহীঁ রাতী।
জাগত পুরুষ বস্তু বহু ভাঁতী ॥
লগে নহীঁ ভূখ তহাঁ লগে নহীঁ পাসা।
অমৃত ভোজন করো সুখবাসা ॥
জাত নহীঁ পাঁত নহীঁ বরণ পিত ।
একহী রূপ সকল ঘট লেকা ॥
আঁখ নহী কান জহাঁ রূপ ন রেখ।
বিন নেন তহাঁ সাহব দেখা ॥

ধমার—চৌতালা

এ ব্রহ্ম তেরো হী জ্ঞান ধ্যান সুমরণ সৌপার।
তেরোহি জপতপ সংযম ভক্তি ব্যবহার॥
তুহী তন তুহী মন তুহী ব্যোম ব্যোম সম রহ্যো
তুহী সব জগ করতার।
তুহী আদ তুহী মধ্য তুহী অন্ত তুহী যত
তুহী সাধু তুঁহী সুত তুহী সব ব্যাপার হো সংসার।
তুঁহী রজ তুঁহী সত তুঁহী তম তুঁহী মত
একহী অনেক হোয় ভর রহো নিরঞ্জন নিরাকার
বৈজু তুঁহী সার ॥

ইমন কল্যাণ—চৌতালা

অলখ অগোচর অবিনাশী আদি
নাথ আদি অন্ত একহী করতার।
নিরঞ্জন নিরাকার নির্গুণ নির্ব্বিকার
নারায়ণ নরবর নরোত্তম নিরাধার ॥
পরমেশ্বর পুরুষোত্তম পরাৎপর
ব্রহ্ম পুরাণপুরুষ অপরং পার।
জগন্নাথ জগৎপতি জগজ্জীবন জগৎপুরুষ
গুণসাগর জাকো কোউ ন পাবত পার ॥

২

অন্ত কোউ পায়ো নাহীঁ কো অপরং পার।
করি করি থাকে আচার জপতপ সংযম ভক্তব্যবহার॥
সামবেদ ঋক্‌বেদ যজুর্ব্বেদ অথর্ব্বণ ওর
নাদ বেদ নিহচে সো ধর হে নিগম অগম
অগোচর নিরধার।
পুন ইন্দ্র আদি সরস্বতী ব্রহ্মা আদি দেবী
তিন পরব্রহ্ম ন সুঝ্যো বুঝো সুরলোক নরলোক
শেষ পতার ॥
সুরতকোঁ চাহত তুম দেখবেকো মুরত কো
দৃষ্টি পর মন চহরাউ চহরাউ সুমরণ কে আধার ॥
হরমে হরকো দেখাবে সাধো।
আপহি মালক আপহি খজানা আপহি খরচন বালা ॥
আপহী ঘর ঘর ভিচ্ছা মাগে হাথ লিএ পিয়ালা।
আপহী মাটী আপহী মধুবা আপহি পীবন হারা ॥
আপহি মস্তর হে নিবান আপহি জ্ঞান ধ্যানারে।
ঠাকুর বারে মো মন দেখা মনকে অন্দর লেখা।
কহে কবীর শুনো ভাই সাধো হর জেসেকো তেসা॥

সুরট—চৌতালা

অলখ নিরঞ্জন আদি জোত অবিনাশী
তাকো কোউ ন পাবত পার।
জিত তিত চহুঁ ওর ভরপুর রহো বহী
সবনকো করতার ॥
বাহীতে পঁচভূত অষ্টাবিংশ তত্ত্ব
বাহীতে স্বর্গ মৃত্যু পাতার।
তানসেনকে প্রভু করো জাকো জ্ঞান ধ্যান
বাহীতে জন্ম সুধার ॥

আড়ানা—বাহার

নির্ব্বিকার নিরঞ্জন, সত্যসন্ধ সনাতন
বিভু বিশ্ব-নিকেতন যিনি।
রবি-চন্দ্র বায়ুগণ, করে গমনাগমন
যে দেখ কারণ তার তিনি ॥
আদি অন্ত নাহি তাঁর, নিরাকার নিরাধার
সর্ব্বব্যাপী সর্ব্বশক্তিমান।
বিশ্ব সৃষ্টি-স্থিতি-লয়, যাঁহার আদেশে হয়,
নিত্য অস্তি তাঁহার বিধান।

যে আজ্ঞায় জলধর, ব্যোমবক্ষে করি ভর
করে বারিধারা বরিষণ।
তাঁর ভয়ে অনুগত, সুরাসুর জীব যত
তিনি আদি অনাদি কারণ।
মহারণ্যে তরুগণ, ফুলে-ফলে সুশোভন
হয় যাঁর নিয়মানুসারে।
তাঁহারি প্রভাব-বলে, শূন্যে কিম্বা জলে-স্থলে
সবে সুখী আহার-বিহারে।
আদ্য নন অন্ত নন, সূক্ষ্ম কিম্বা স্থূল হন
দুর্ঘটন করেন বিস্তার।
সর্ব্বগতি সর্ব্বময়, কিন্তু সর্ব্ব অনিশ্চয়
নাদ ব্রহ্ম প্রণব প্রকার।
অপার মহিমা তাঁর, বুঝিবে কে চমৎকার
সর্ব্বভূতে সম কৃপাবান্।
সর্ব্বসাক্ষী অবিনাশ, অন্তরাত্মা অপ্রকাশ
কর তাঁরে তদগদে ধ্যান॥

## বাঙ্গালা ভাষা-গান

শোভাবাজার নিবাসী—
মহারাজ রাজকৃষ্ণ বাহাদুর কর্ত্তৃক
নগরকীর্ত্তন-কালীন বিরচিত
এবং
মহারাজ কালীকৃষ্ণ বাহাদুর সন্নিধানে প্রাপ্ত।

মূলতান—তিতালা

হরি বোল বলিয়া প্রাণ যাবে।
আমার এমন দিন কি হবে॥
অন্তিম কালেতে বন্ধুলোকে আমার শ্রবণে হরিনাম শুনাবে।
নারায়ণক্ষেত্রে হৃদিকমলে আমার কৃষ্ণ ভানু কি প্রকাশিবে॥
পুরাণে শুনেছি করুণাময়, হরি আমার কি করুণা করিবে॥

বেহাগ—তিতালা

অন্তকালে গঙ্গাজলে
ওহে যেন জিহ্বায় রাধাকৃষ্ণ বলে,
নিদানকালে কালের বশে দিন গেল॥
কাল এসে আমার নিকট হল,
ওহে কালের হতে সঁপ নাহে কালাকালে॥
যখন শমন বেঁধে লবে, তখন হরি তোমায় রাখতে হবে
ওহে যেমন অজামিলে রেখেছিলে॥

পরজ—তিতালা

হরি এই কর অন্তকালে
গঙ্গাজলে হরি ব'লে যেন যায় প্রাণ।
আমার জিহ্বায় বলে হরিনাম,
যেন নামের সহিত প্রাণ করে পয়ান॥
আমার অর্দ্ধ অঙ্গ গঙ্গাজলে
যেন জিহ্বায় রাধাকৃষ্ণ বলে
তোমার ধ্বজ-বজ্রাঙ্কুশ রেখা ঐ চরণে দিও স্থান॥

ভৈরবী—তিতালা

গুরু যে নাম দিয়েছেন তোমারে
সেই নামামৃত পান করে।
বিষয়েতে মুক্ত হ'য়ে, অন্য চিন্তায় যেও না।
হরির ভজন হরির সাধন হরি হরি মুখে বলরে ও মন
গুরু দিয়াছেন মহামন্ত্র সেই নাম হৃদয়ে জপ রে॥

আলেয়া—তিতালা

মনরে আমার এই সময় রাধাকৃষ্ণ বলে ডাক না।
সময় গেলে মন, অসময়ে ভজন হবে না॥
দারা-পুত্র ধন-আশে, বদ্ধ রহিল মায়াপাশে
তোমার শিয়রে শমন দেখে কি তা দেখ না॥
এদেহ পতন হ'লে, শমন লবেরে আপন বলে
তখন বলিতে নারিবে, তোমার অবশ হবে রসনা॥

ধুয়া

গোপীনাথ হে আমায় কত দিবে যন্ত্রণা।
যখন এ তনু ত্যজিয়ে প্রাণ যাবে।
রসনায় কি হরি হরি বলিবে॥
হৃদি-পদ্মে যুগলরূপে দেখা দিবে।
( আমার সে দিন যখন হবে )
তোমার ত্রিভঙ্গরূপ নয়ন হেরিবে॥
ওহে গোপীনাথ এবার আমায় ছল'না॥

( পাথুরিয়াঘাটা নিবাসী—রামলোচন ঘোষাত্মজ—
শিবনারায়ণ-ঘোষ সহোদর
আনন্দনারায়ণ ঘোষ বিরচিত )

সরপর্দা—আড়া

অসার সংসার-চিন্তায় ভুলনা রে মন।
সতত করহ চিন্তা শ্রীনাথ-চরণ ॥
পেয়েছ মানব-দেহ, গুরু পদে দেহ দেহ
এমন অপূর্ব্ব দেহ, নহিবে কখন।
শ্রীগুরু-চরণ ধরি, করহ ভবের তরী
তরিতে যাইবে পারী, কি নিয়ে শমন ॥
তখন জানিবে তত্ত্ব, নাহি রবে অন্য তত্ত্ব
ঘুচিবে কন্দর্প-মত্ত, পাবে জ্ঞানাঞ্জন ॥
গুরু-পাদপদ্ম বন্দ, স্যন্দামান মকরন্দ
অনিরূপে পান্যানন্দ, মন দে মন্দ মন।
স্বচ্ছন্দ স্বচ্চিদানন্দ, ভক্তি ভাবে ভজনানন্দ
পাবে পূর্ণ জ্ঞানানন্দ, আনন্দ-সদন ॥

বারেণ্যা—যৎ

যমুনাতে নীর নিতে যাইতে না পারি।
পথে মত্ত হ'যে ফিরে বঙ্কবিহারী ॥
একে মোরা গোপ-বালা, নাহি জানি হোলি-খেলা।
তবু নাহি ছাড়ে কালা, দেয় পিচকারী ॥

বারেণ্যা—যৎ

সুরবর-বন্দ্য গোবিন্দ দোলে রে।
হেরি চরণারবিন্দ মকরন্দ লণ্ড রে ॥
যত সব গোপবন্দ্য, করে তারা প্রেমানন্দ
সানন্দে কহে আনন্দ, আনন্দে দোলাও রে ॥

সুরট—আড়া

জয় প্রভু জগন্নাথ দেব ভগবান।
হের হে করুণাপাঙ্গে করুণা-নিধান ॥
ভবাব্ধির নাহি কূল, ছয় জন প্রতিকূল
দীনে হও অনুকূল, দীন দয়াবান্ ॥
মন-অশ্ব দেহ-রথে, আরোহণ কর ইথে
অজ্ঞান সারথি তাথে, অতি বেগবান ॥
তাহাকে করিতে বাধা, আছে আর কার সাধ্য
বিশ্বম্ভর বিশ্বারাধ্য, নাশ হে অজ্ঞান ॥
হেরিতে ও মুখশশী, হইয়াছি অভিলাষী,
অন্তরে করহ আসি, বিশ্রামের স্থান ॥
ঘুচাও মানস-দ্বন্দ্ব, ওহে প্রভু নিত্যানন্দ
আনন্দে সানন্দে কর, আনন্দ প্রদান ॥

সরপরদা—আড়া

জগবন্দু কৃপাসিন্ধু অবতীর্ণ অবনীতে।
নীলাচলে এলে ছলে নিজ লীলা প্রকাশিতে ॥
স্বয়ং ব্রহ্ম দয়াময়, চতুর্ম্মূর্ত্তি দারুময়
তাহে সদানন্দময়, জীবে মুক্তি প্রদানিতে ॥

চিতান

খাইতে প্রসাদ অন্ন, নাহি বাছে জাতি ভিন্ন
সকলেতে হয় ধন্য, জন্ম-মৃত্যু ঘুচাইতে ॥
ভাগ্য কি কহিব আর, জগন্নাথে ভক্তি যার
হবে কি তাহারে আর, জঠর-যন্ত্রণা পেতে ॥

অন্তরা

মন-রথে আরোহণ, যিনি ভুবন-মোহন,
কর কৃপা বিতরণ, মনোরথ পূরাইতে ॥
আনন্দের নিবেদন, যদি দেহ দরশন,
হেরিলে রথে বামন, "পুনর্জ্জন্ম ন বিদ্যতে।"

বেহাগ—জলদ-তিতালা

একি মনোহর রূপে ঝুলে মনোহর,
বামেতে শ্রীমতী রাধা কিবা শোভাকর ॥

মোহড়া

রত্ন-সিংহাসনে বসি, করে ল'য়ে মোহন বাঁশী
আমরি কি শোভারাশি, নীল কলেবর।

চিতান

চারিদিকে ব্রজবালা, হয়্যাছে চাঁদের মেলা
তা'র মাঝে সাজে কালা, শ্যাম-সুধাকর।

শ্যাম-সঙ্গে কমলিনী, মেঘে যেন সৌদামিনী
সুধা-আশে রহে ব'সে, নয়ন-চকোর ॥
ত্রিভঙ্গ ভঙ্গিম ঠামে, চূড়াটী হেলায়ে বামে,
উপনীত ব্রজধামে, প'রি পীতাম্বর ॥
পাদপদ্মে কিবা শোভা, মুনিগণ মনোলোভা
আনন্দের আনন্দিত মন-মধুকর ॥

সাহনা—ধমার

আজু কি আনন্দ আরে নন্দ-ভবনে।
শ্রীকৃষ্ণ অবতীর্ণ শ্রীবৃন্দাবনে ॥
যত সব ব্রজবাসী, নৃত্য-গীত করে আসি
পুলকেতে রাশি রাশি, বহে অশ্রু নয়নে ॥

চিতান

প্রেমানন্দে যশোমতী, কহে নন্দে মহামতি
দান দেহ হীরা মতি, প্রতি দ্বিজগণে ॥
ইহা শুনি দেবগণ, পুষ্প করে বরিষণ
ধন্য নন্দ ভাগ্যবান, কহে ত্রিভুবনে ॥
দেব-ঋষি কহে তূর্ণ, কংস-গর্ব্ব হবে চূর্ণ,
আশীর্ব্বাদ করে, পূর্ণব্রহ্ম-সনাতনে ॥
হ'ল পূত ব্রজস্থান, পেয়ে সুত ভগবান্
আনন্দ-বাধাই গান, আনন্দিত মনে ॥

সাহানা—আড়া

কেরে শ্যামা অনুপমা নীলবরণী।
হর-হৃদোপরে থুয়ে চরণ দু'খানি ॥
বাম করে ধরে অসি রণে অতি অভিলাষী
রণ বিনা নাহি দেখি, থাকিতে অমনি।
সুধারসে রসোল্লাসে, সমরে মাভৈঃ ভাষে
অনায়াসে কত অসুরে, নাশিছে আপনি।

সাহানা—আড়া

এ মা বগলা চপলা কমলাত্মিকা,
বিমলা নির্ম্মলা সরলা অম্বিকা।
গলিত কুন্তলা, কলিত কপালা
সকলা বরদা তরলা কালিকা।
অটলা অচলা, অমলা অতলা
করালা কুশলা, অমর-পালিকা ॥

সোহনী—আড়া

নম নম নবদুর্গে নমো নারায়নী।
নীল লোহিত নারী নিশুম্ভ নিকৃন্তনী ॥
নিত্যরূপা নিরাধারা, নির্ব্বিকারা
নিগমে নিন্দারিতা নির্ব্বাণ-নিবন্ধনী ॥

চিতান

নীরজ নীলনয়না, নিশাকর নিভাননা,
নারদ-নমিতা নিত্যা, নিগ্রহ-নাশিনী।
নীলকণ্ঠ-নিতম্বিনী, নীলাচল-নিবাসিনী,
নগেন্দ্রের নিস্তারিণী, নগেন্দ্রনন্দিনী ॥

বসন্তবাহার—আড়া

মান দে মা মানময়ী মহেশ-মানিনী।
মনোময়ী মনসিজ-মর্দ্দন-মোহিনী ॥
মহিষ-মর্দ্দিনী, মৃত্যুদ-মন্থিনী
মহামায়া মহামদা মদন-মাদিনী ॥
মঙ্গলা মোক্ষদা, মাতঙ্গী মোহদা
মাহেশ্বরী মহাবিদ্যা, মস্তক-মালিনী
মান্যা মহালক্ষ্মী, মহিলা মৃগাক্ষী
মুনীন্দ্রের মনোনীত, মহেশী মৃড়ানী ॥

সিন্ধু-ভৈরবী—আড়া

ঘৃণা করি পরিত্যাগ কর মহামায়া।
নাহি চাহি ধন-জন নাহি চাহি দয়া ॥
অশক্ত অভক্ত তব, পদাম্বুজ ধ্যানে,
মনোমত ফল বাঞ্ছা করিব কেমনে।
সুশীল সাধক জনে যুক্ত হয় দয়া,
পামর পাষণ্ড প্রতি উচিত অদয়া ॥

আলিয়া—আড়া

আইল সাধের উমা আমার সদনে।
যে আছে মনের সাধ পুরাব এক্ষণে ॥

হেরি তনয়ার মুখ, দূরে গেল সব দুখ।
আনন্দের নাই সীমা, গৌরী শুভ দরশনে॥
স্নেহেতে ধরিয়া কোলে, ভাসিল নয়ন-জলে।
বলে রাণী, জননী ভুলেছিলে কেমনে॥
এত দিনে আমি ধন্যা, পাইলাম উমা কন্যা
আর না পাঠাব কভু, ভব-নিকেতনে॥
ভাগ্য কি কহিব আর, ভগবতী গৃহে যার,
হবে কি তারে অভাব আসিতে ত্রিভুবনে।
অতএব হয় বোধ, এবার বুঝি জন্মশোধ,
জগদম্বা অম্বা ব'লে ডাকে বিধুবদনে॥
মহামায়ার আগমনে, ত্রিলোক পুলক মনে,
মহামায়ায় মুগ্ধ রাণী, মোহ যায় ক্ষণে ক্ষণে,
আনন্দ বিনয়-বাণী, শুনগো মেনকা রাণী
বরণ করিয়া লও, অভয়া ভবনে॥

ললিত--আড়া।

রাণী বলে এলে উমা প্রাণের নন্দিনী।
উথলিল হেরে তোমায় প্রেম-তরঙ্গিনী॥
উমা-মুখ শশধর, নিরখিছে নিরন্তর,
পুলকেতে পূর্ণ তনু, যেন চকোরিণী॥
আলিঙ্গিলে কুতূহলে, করে ধ'রে ক'রে কোলে,
জননী মুখ-চুম্বিলে, ত্রিলোক-জননী।
না হেরিয়ে তব মুখ, তিলেক না ছিল সুখ,
দূরে গেল মম দুঃখ, দুঃখ-বিনাশিনী॥
মুখাম্বুজে ঘর্ম্ম-জল, শোভিছে মুকুতা ফল,
হ'তেছে অতি উজ্জ্বল, ভুবনমোহিনী।
কি করি মুছাতে হয়, মুছাইলে শোভা ক্ষয়,
না মুছালে শ্রান্তি রয়, আনন্দের রাণী॥

কানেড়া—ঠেকা।

ওগো তারা এই খেদে দহে মোর মন।
সন্তানের এ দুর্গতি এ আর কেমন॥
দয়াময়ী তব নাম, তনয়ে হইবে বাম,
বারে বারে ডাকি মাগো, না শুন বচন॥
তোমার করুণা আশে, ভব-ঘোরে আছি ব'সে
দিন গেল তবু তব নাহি দরশন॥
তুমি যে কঠিন মনে, জানিলাম এত দিনে,
মোরে বুঝি নাহি দিবে ও রাঙ্গা চরণ॥
অকৃতী তনয় ব'লে, ভবেতে রাখিলে ফেলে,
নিরানন্দে কহিছে আনন্দনারায়ণ॥

সোহিনী—আড়া।

অভয়-চরণ কালী কর বিতরণ।
সভয় হইয়াছি তাই, নিকট শমন।
নয়নে বরিষে ধারা, ত্বরায় তরাও তারা
তারায় হও তারা, হইয়া নিরঞ্জন
শমনের শমন তারা, তুমি ব্রহ্ম নিরাকারা,
পরাৎপরা মুক্তির কারণ॥
মনেতে এই মনন, পূজিব রাঙ্গা-চরণ,
আনন্দে আনন্দময়ী কর মা তারণ॥

বেহাগ—আড়া।

একি অপরূপ শ্যামা, আহা মরি গুণধামা।
ছিন্ন মুণ্ডমালা গলে শব পরে নিরুপমা॥
বরাভয় নরমুণ্ড করে ধরে শ্যামা।
এইরূপে জনম-যন্ত্রণা মোরে কর ক্ষমা।
ভবে যেন আনন্দেরে না আসিতে হয় উমা॥

সাহানা—আড়া।

তুমি গো ভাবনা-রূপা এই স্থির অনুভব।
আমি কি ভাবিব ভবে, ভব ভাবে পরাভব॥
ভবানী ভবের সার, ইহা ভিন্ন নাহি আর,
এই ভাব সদা ভাবে, পদানত হইয়া ভব॥
ভবে ভারাক্রান্ত হইয়া, মিছা ভ্রমেতে ভ্রমিয়া,
ভুলিলাম ভবার্ণবে, তরণে তরণী তব।
ভরসা ভেবেছি ভীমা, সভয়ে অভয়া সীমা,
দয়া করি আনন্দেরে, চরণে রাখিবে তব॥

কালেংড়া—আড়া।

উঠ কুলকুণ্ডলিনী কি কর ঘুমাইয়া
সহস্রারে মহাশিব আছে পথ চাহিয়া ॥
মধ্যপথে ছয় ধাম, তাহে করিয়ে বিশ্রাম,
আনন্দে চলহ তত্ত্বাগম সঙ্গে লইয়া ॥
যদি বল অন্ধকারে, যাইব কেমন ক'রে,
দীপ রূপে যাবে জীব, পথ দেখাইয়া ॥

ঐ ।

একি অপরূপ শ্যামা মানস-তিমির হরে ।
উলঙ্গ হইয়া নিজ স্বামীর হৃদয় প'রে ॥
কিবা পদতল শোভা, কোটী সূর্য্য দীপ্ত করে, ।
ধন্য সে জন যে পদ ভাবে অন্তরে ॥
যদি একবার ডাকে কালী বলে শ্যামা মারে,
সেই কালতুল্য হয়, কালে কি করিবে তারে ॥

---

কলিকাতা-শিমুলিয়ানিবাসী রামচন্দ্রদেবের পুত্র

আশুতোষদেবের বিরচিত গান ।

ভৈরব—আড়া-তিতালা ।

ওগো জয়া বল জয়া কখন আসিবে ।
মনের বিচ্ছেদ-তমঃ হেরিলে নাশিবে ॥
গৌরীর মুখারবিন্দ, যিনি শতকোটী ইন্দু
উথলে পুলক-সিন্ধু, জীবন ভাসিবে ।
গিরি গিয়াছে আনিতে, বিলম্ব হল আসিতে
কখন আসি উমাশশী অঙ্কেতে বসিবে ।
গৌরী হইয়ে চঞ্চল, ধরিয়ে মম অঞ্চল
মা ব'লে এসে কুতূহলে, কুন্তলা ভাসিবে ।
গত যামিনীর শেষে, দেখেছি স্বপনাবেশে
আমার শিয়রে ব'সে, শিব-সঙ্গে শিবে ।
সেই হ'তে উৎকণ্ঠিতা, আছি ধূল্যবলুণ্ঠিতা,
স্বপন-বাক্য খণ্ডিতা, বিধি কি করিবে ॥

ভৈরব—আড়া-তিতালা ।

কি অপরূপ হেরিলাম গিরিরাজ ।
গত নিশির স্বপনে, দেখি উমা-চন্দ্রাননে,
আশুতোষ হৃদাসনে, বেড়ি যোগিনী-সমাজ ।
মন মম স্থির নহে, সে মুখ দেখিতে চাহে,
কে বুঝিবে মরম-যাতনা ।
শুন হে ভূধরস্বামী, কেমন কঠিন তুমি,
তনয়া পাশুরে আছ, তোমার কি এই কাম ॥

ভৈরব—আড়া-তিতালা ।

তারা চরণাম্বুজ তরি বিতর তরি,
কাতর হ'য়েছি হেরি ভবসিন্ধু-বারি ।
মায়া আবর্ত্ত তাহায়, রত্ন মধ্যে কুম্ভীর হয়,
না পাই উপায় কেমনে উত্তরি ॥
আশা রূপ তরঙ্গ, পাই অতি আতঙ্ক
মন মম দেয় ভঙ্গ, নিবারিতে নারি ॥
দান কুরু জ্ঞান, শুন নিবেদন করি,
কৃপা সমীরণে আশু দেহ পার করি ॥

ললিত—ধিমা-তিতালা ।

কবে উমারে লইয়ে আসিবে হে গিরি ।
বল না আমারে ত্বরা, তারা বিনা প্রাণে মরি ॥
যাত্রা কর অবিলম্বে, আন গিয়ে জগদম্বে
বিলম্বেতে যদি অম্বে, মন করে ভারী ॥
সবে মাত্র এক কন্যা, মা বলিতে নাহি অন্যা
আমার কপাল জন্য, জামাতা ভিখারী ।
শ্মশানে সদাই থাকে, চিতাভস্ম গায়ে মাখে,
ভূত সঙ্গে রঙ্গে সদা থাকে সেই ত্রিপুরারী ॥

২

ওহে সুদৃশ্য আইল শরদ, শারদা আনিতে হবে,
কেমনে আছ ভুলিয়ে ।
করিয়া বহু সন্ধান, সুপাত্রে ক'রেছ দান,
বাড়ায়েছ কুলমান, নারদ সুহৃদ হ'য়ে ॥

এমনি হয়েছে খেদ, মহী যদি হয় ভেদ,
প্রবেশি গিরির সহ, ধিক্ ধিক্ বাসনায়।
বাসেতে বাসনা হয়, পরিতে বাসনা হায়,
সবে ধন এক মেয়ে॥

৩

অনুপম সরোবর তুমি হে তরুণ,
সুজিল কোথায় বসি, বিধিরে বাখানি॥
কণ্টকময় মৃণাল, বাহু সুকোমল
জলজে কিঞ্চিৎ মধু, প্রচুর ও বদনে ধনী।
অমল লাবণ্য নীর, সোপান নিতম্ববর
চঞ্চল আঁখি সফর, কুন্তল শৈবাল জিনি॥
চক্রবাক-বাকী দুঃখী, কুচ-যুগ স্থির দেখি,
কামানলে দহে জন, আশু জুড়ায় অমনি॥
এ মা তারা ভবদারা, অপরা ত্রিদেব করা
পতিত ভবার্ণবে আর, কত দুখ দিবে
আশুতোষ দীনে হ'য়ো না মা চরণে পাসরা॥

পিলু

স্বপনে তাহার সনে হইল মিলন।
না করি বিচ্ছেদ-ভয়ে আঁখি উন্মীলন॥
নিদ্রাতে তাহারে দেখি, মন-প্রাণ হয় সুখী
স্বপন স্বপন হ'লে না রবে জীবন॥

২

মন যারে চায় সে কোথায় রহিল বল না।
কেন হেন ভাবে হ'ল অভাব ঘটনা॥
কুল শীল লাজ ভয়, যার লাগি তুচ্ছাশয়
সে নিধি নিদয় একি বিধির বঞ্চনা॥

সিন্ধু-ভৈরবী—আড়া

পীরিতি কি রীতি সখি বিচ্ছেদ হয় যে পরে।
পরস্পর করে পরে দেখি কিছু দিন পরে॥
প্রেম অমিয় যেমন, বিচ্ছেদ বিষ তেমন,
জানিয়ে উভয় গুণ, সুখসহ পান করে॥

২

প্রেম যে পরম ধন ঘটয়ে কি যারে তারে।
বিধি নিধি দেয় যদি, তবে সে পাইতে পারে॥
লভয়ে প্রেম-রতন, অনেকেরি আকিঞ্চন,
না হইলে অকিঞ্চন, বাসনা নাহিক পুরে॥

৩

দারুণ বিরহ-দুখে প্রাণ বাঁচে কি না বাঁচে
যেমন কাতর মন, জানাইব কার কাছে॥
কিবা দিবা কি রজনী, যেন মণিহারা ফণী
কার মুখে নাহি শুনি, ইহার উপায় আছে॥

সিন্ধু ভৈরবী—পিলু

বচনে বিরহ দুখ নাহি হয় নিবারণ।
ভাবিতে নিষেধ করে, লোকে অতি অকারণ॥
বন দহে দাবানল, পবনে করে প্রবল।
হেন যোগে দিলে জল, নিভে কি সে হুতাশন॥
মনের বেদনা কত মনে মনে নিবারণ॥
না দেখি দুঃখের দুখী মন দুখ কারে কব।
যার সুখে সুখী মন, সে হইল অদর্শন।
না হেরে যে চন্দ্রানন, কিসে প্রাণ জুড়াইব॥

২

শয়নে স্বপনে মনে অন্য কিছু নাহি জানি।
প্রবোধ না মানে প্রাণে বিনে সে রতনমণি॥
আঁখি সদা চাহে তারে, বিধুমুখ হেরিবারে,
শ্রবণ বাসনা করে, অমিয় বচন ধ্বনি॥
এখন আমার মন অর্পণ করিব কিরে,
অদর্পণ সেই জন মন ভালবাসে যারে,
এ ভাব কি অনুভাবে, সম্ভব হইতে পারে॥

৩

প্রেম যে পরমমণি, সে মণি কি সবে চিনে।
অরসিকে বলে এত ভাবনা কি প্রেম বিনে॥
যার আছে রসবোধ, বোঝে পর অনুরোধ,
প্রেমে হইলে বিচ্ছেদ, কত দুখ সেই জানে॥

অতিশয় নিদারুণ বিরহ বাতিক ব্যাধি।
করে জ্ঞান অবসান, ম্রিয়মাণ নিরবধি ॥
অন্য বাতিকের দুখ নিবারয়ে চতুর্ম্মুখ
ইহাতে প্রেমীর মুখ, দরশন মহৌষধি ॥
সাধনা পূরিতে যদি সাধের পীরিতি গেল,
জীবন ধারণে তবে এখন কি আছে ফল।
জীবন সুখের লাগি, হ'য়ে প্রেম অনুরাগী
হইলাম দুঃখ ভাগী, তমু ত্যাগী সেই ভাল ॥

সোহিনী

বিচ্ছেদের এই ভান সদাই রাখি চেতন।
অন্তরেতে নিরন্তর সেইরূপ উদ্দীপন ॥
নয়নে না হেরি যারে, মননে নিরখি তারে,
দুরূহ বিরহ করে, হেন অঘট ঘটন ॥

আড়া

প্রাণ যায় যাবে, তাতে কিছু নাহি ভয়।
বিরহ-যন্ত্রণা হ'তে মরণ যন্ত্রণা নয় ॥
অদর্শন হুতাশন, করে প্রাণ জ্বালাতন।
সতত তাপিত মন, আর দুঃখ নাহি সয় ॥

২

আমার মন যে বুঝে না আমি কি করি।
সতত হেরিতে চাহে সে রূপমাধুরী।
যে রতন পাইব না, মিছে তাহার বাসনা,
এখন এ সুমন্ত্রণা, সে ভাবনা পাসরি ॥

৩

আমি আর কি সে জনে কভু পাইব।
যে দুখ তার বিরহে, তারি কাছে কহিব ॥
আমার মনোবেদনা, সে বিনে কেহ বুঝে না,
অতএব এ যন্ত্রণা, ব'লে কারে বুঝাব ॥

ধীমা

গো কালী কে জানে তোমার মহিমা।
চরাচর ব্যাপিয়াছ, রূপে নাহি সীমা ॥
প্রসূতে পালন করা, প্রলয়ে সকল হরা,
আশুতোষ অগোচরা, কার কি গরিমা ॥

আড়া

নীরদবরণী কেরে সমরে বিহরে।
দিগ্‌বাসে মৃদু হাসে, হরষিতে রণরথে,
অরিগণে বিনাশে, অসি ধরি বাম করে ॥

ধীমা

ত্রিপুরেশ্বরী তারা ত্রিগুণা ত্রিনয়না
তাপিত তনয়ে তার ত্বরিতে ত্র্যম্বকদারা।
ত্রাসান্বিত চিত্ত তামসি ঘোরা,
তপন তনুজ তঙ্কে, তুমি আশু ত্রাণকরা ॥

২

শ্যামকে সখি সাধে
বিষাদে কেন বসিয়া গো রাধে।
তারে মানাইতে মানে, সামান্য মানে কি বাধে
যার লাগি ভব মান, সাধিতে তাহার নাহি অপমান,
বিরাগী রাগী, কৃষ্ণ-প্রেম-সুধা লাগি
মগনা বিচ্ছেদ হৃদে ॥

আড়া

কিসের কারণে আজি হেরি যোগিবেশ।
স্বরূপ করিয়ে কহ ওহে হৃষীকেশ ॥
ত্যজি অগোর চন্দন, বিভূতি অঙ্গে লেপন,
রুদ্রমালা বিভূষণ, নীলকণ্ঠে শেষ ॥
ত্রিশূল ডম্বরু করে, সুধাংশু শোভে শিখরে
সুরধুনী ধ্বনী করে, জটা শুভ্রকেশ ॥
অনুমানে বুঝাগেছে, মানে হেন সাজায়েছে
সকলি হয়েছে আছে, নয়নে বিশেষ ॥

মাঝঠেকা

হেরিয়ে চিকন কালা কুল কি থাকে সই।
রমণী-রঞ্জনবেশ, জানে কত ছলা ॥
অধরে মোহন বাঁশী, নবঘন রূপরাশি,
মুখে মৃদু মৃদু হাসি, কেমনে বাঁচে অবলা ॥

ধীমা

পার কি বলিতে ললিতে আসিবে কি না আসিবে,
তার স্বর নীরবেতে, এই ঘোর রজনীতে

হ'য়ে বনে উপনীত, মানস বিফল হবে ॥
অসহ্য কুসুম-শয্যা, দেখিলে শঠের চর্য্যা।
শেষনিশি অনিবার্য্যা, এখনি হইবে দিবে ॥
প্রহর হলো প্রহার, আর যত উপহার,
কে করে ব্যবহার, এ সব বিনে কেশবে ॥

বেহাগ—তিওট

রহে কিনা রহে দেহে প্রাণ
বিরহে হত হেনজ্ঞান।
নয়নে না নিরখিয়ে,
তার বিধুবদন ভাবিয়ে ভাবিয়ে
হ'লো তনু অবসান ॥

২

নিবারণ নাহি মানে মন
কি করি উপায় এখন ।
হারাইয়ে প্রেমধন, উচিত হয় নিধন,
প্রিয়জন বিনা, জীবনে কি প্রয়োজন

৩

বারে বারে মন তারে চায়,
আমার হ'লো একি দায়।
যে নিধি হরয়ে বিধি, ফিরে কি পায় সে নিধি,
মন তা বুঝে না মরি করি কি উপায় ॥

গারা—ধীমা

সখী সে না মনে করে কেন।
যার লাগি অপমান, দিবা-বিভাবরী,
আপনা পাশরি, সতত করি মনন।

চেতা গৌরী—ধীমা

কেরে বারিদবরণী কপালিনী সমর-তরঙ্গে
কত নিশাচরী, সুধা কপাল পূরি
করে করি নাচে সঙ্গে।
ঐ করবালা করালা দনুজ বলে ভ্রূভঙ্গে।
মৃদু মৃদু হাসে, চপলা প্রকাশে
অনায়াসে গ্রাসে, মাতঙ্গে।
আশুতোষ কৃপা সে চরণে পতিত আতঙ্গে ॥

ধীমা

ভাব হেমজবরণী রাধাবালা, কৃষ্ণ বিলাসিনী মননে।
জিনি হংসগতি, হরিপ্রিয়া অতি,
সুন্দরী শশধর বদনে।
শ্যাম-সোহাগিনী, রঙ্গিণী
আনন্দময়ী ব্রজভুবনে ॥
রতির মাধুরী, রতি সম হেরি
শ্রীমতী নিত্যা নবীনে।
এই অভিলাষ, দাস আশুতোষ
চরমে পাই চরণে ॥

সরপরদা

ওগো মায়া হর-জায়া, অভয়া হের কৃপয়া
তপন-তনুজ-ভয়, ভীত চিত অতিশয়—
কাতর কিঙ্করে দেহি, আশু শ্রীচরণ-ছায়া ॥

আড়া

নবীন নাগর নবীনা নাগরী।
দোঁহে মিলি হিন্দোলে, নব নীপবর-মূলে,
নব নব সখী সঙ্গে, নব নব রসরঙ্গে
নববেশ নবকুলে।
পদ নব রবি আভা, নব পীতধটী-শোভা,
নব শিখিপুচ্ছ চূড়া, নব গুঞ্জা ছড়া বেড়া,
অধরে নবীন বাঁশী, নব ঘন রূপরাশি,
শ্রীমতী শ্রীমুখশশী, উদয় যমুনাকূলে ॥

২

গোকুল অবলা মন চোরা কালা,
মুখে মৃদুহাসি, ওগো কুলবালা
বাজায়ে বাঁশী, ঘটালে এ জ্বালা।
অপরূপ রূপ, কামরস-কূপ,
চতুরের ভূপ, জানে কত ছলা।
হ'য়ে কুল-নারী, ওরূপ মাধুরী
নয়নেতে হেরি, যায় কিগো ভোলা ॥

৩

পর্য্যঙ্কে অসংখ্য সুখে শয়নে রয়েছ সাধে।
নিশ্চিন্ত্য অন্তিম চিন্তা, বিষয়ের প্রেমামোদে ॥
দ্বন্দ্বশূন্য দ্বন্দ্বাতীত, আনন্দে হও আশ্রিত,
নিরানন্দ হয়ে হত, বলি সত্য ভাব হৃদে ॥

৪

রজনী পোহায়, নিশাপতি যায়,
কি হবে উপায়, ধরি তব পায়।
গুণমণি দিনমণি বধে প্রমদায় ॥
রজনীতে একাসনে, ছিলাম সুখ-শয়নে,
প্রকাশিলে দিবাকর, কে রব কোথায় কি কর
হের ধরি কর এই কর, যামিনী না যায় ॥

৫

ওগো নগেন্দ্রজায়া, আনিবারে মহামায়া কবে
পাঠাইবে বল।
ভুলিয়া আছ কেমনে, গেছে কতদিন হ'লো।
কি বলিব গিরিরাজে, ব্যগ্র তিনি রাজকাজে
ভয় নাহি লোক লাজে, সহজে জড় অচল।
দেখিয়ে দিয়েছে পতি, নির্গুণ সে পশুপতি,
শ্মশানে সদা বসতি, ভাঙ্গে বিহ্বল পাগল।
কিসের অভাব শুনি, তুমিতো জননী রাণী
আশু ভবনেতে আনি, কর জনম সফল ॥

মালকোষ—আড়া

অপরূপ রূপ হেরি শ্যাম কোথা হে।
নিজ বাস কোন রমণীর বাসে ॥
চিহ্ন কি বঁধু তোমার অধরে।
দেখহে লাজহীন মুকুরে,
যাও যাও ফিরে সে কামিনী-বাসে,
যে তোমারে আশুতোষে।

বিভাস—আড়া

কতই ঘুমাও, উঠ ত্বরা যাও এখনি আন উমারে।
যা দেখেছি স্বপনে, ভয় হয় হলে মনে,
আগে আন উমাধনে, কহিব পরে।
তুমি'ত পাষাণরাজ, না ভাবিলে লোক-লাজ
করিলে এমন কাজ, কেহ যা না করে।
আমার সাধের মেয়ে, পাগলেরে দিলে বিয়ে,
গৌরীরে সঙ্গে ল'য়ে, শ্মশানে ফিরে ॥
বিভূতি বিভূতিসার, বিগলিত কেশভার।
বাস নাহি পরিবার, দ্বীপিচর্ম্ম পরে।
অমঙ্গল দেখি কত, থাকে প্রথমে আবৃত
মা হইয়ে সাধিব কত, হৃদি বিদরে ॥

রামকেলী—ধীমা

শিবে কি হবে ভবে ( উপায় বল না )
মা সদা সশঙ্কিত চিত তাই ভেবে।
মূঢ় মন না মানে, বিষয় সেবনে
আছে নিশি দিবে।
নিত্যা পরাৎপরা, আশুতোষ দারা
পদ না ভাবে ॥

যোগীয়া—ধীমা

যাও যাও গিরি, আন তারা ত্বরা করি
ধৈরজ কেমনে ধরি, বিনা সে প্রাণকুমারী।
বৎসরাবধি গেছে গৌরী, কেমনে আছে প্রাণশ্বরী,
না হেরিয়া প্রাণে মরি, ভাবনা গিরি।
জনম দুখিনী মম উমাপতি পাগল ভিখারী ॥

রামকেলী—একতালা

আগে বলেছি রাধে প্রেম করোনা।
শুনিলে সে হিত এত দুখ হ'তনা ॥
ব্রজে আছে প্রকাশিত, তাহার যে রীত
বুঝে বুঝিলে না।
সে যে এমনি কঠিন, দয়া-মায়াহীন,
বধিছে পুতনা ॥
তুমি সহজে অবলা, হইয়ে প্রবলা
কারু সুধালে না।
তার না ভাবিলে দোষ, হলে আশুতোষ
রহিল ঘোষণা ॥

রামকেলী—রূপক

মুরলী কেন বাজাও বধুঁ এ নিশিতে,
অবলা-কুল নাশিতে।
লাজ ভরম ধরম ভয় হয় চিতে।
উচিত সে সব ভাবিতে।
কাল ননদী প্রমাদ করিয়ে তিলেতে
কিবল হয় হে কাঁদিতে।

কানাড়া—ঠুংরি

কিসে তুমি ভালবাস, বুঝিতে নারি আভাস,
কেমনি করম-দোষ, কথনে যতনে রোষ,
বিষাদ তিমির নাশ, সদয় শশি-প্রকাশ
সুধা মৃদুহাস ভাষ, চকোরেরে আশুতোষ ॥

কানাড়া—ঠুংরি

প্রেম-রস আশা দিয়ে নিরাশ করিলে কেন।
মনে মনে মিশাইয়ে কেমনে হলে বিমন ॥
কেন হয়ে মনোমত, মন করে অনুগত,
বাঞ্ছিতে কর বঞ্চিত, এই কি উচিত প্রাণ।

কানাড়া—একতালা

যে মনে মন-প্রাণ হরিলে।
সে মন-প্রাণ বল কারে দিলে।
তোমার রীত, দেখি বিপরীত
সুখ-সাগরে এত বিষাদ ঘটালে ॥

কানাড়া—আড়া

ভালবাসা আশা ভাল দিয়েছিলে প্রাণ।
সে আশে আশ্রিত হ'য়ে বুঝি যায় প্রাণ ॥
হেম হেন হেরি ফুল, হইবে রতন ফল
সিঞ্চিয়ে পুলক-জল, লাভ হ'ল অপমান।

কানাড়া—তিতালা

কেও গজেন্দ্র গামিনী বামা যোগীন্দ্রমোহিনী,
মগনা নগনা গলিত কুঞ্চিত কেশ ধাইয়েছে ধরণী।
রবি-শশি-দহন, জিনিয়ে যে ত্রিনয়ন
অট্ট অট্ট হাসে, যেন ঘনে সৌদামিনী ॥
কি করালা করবালা, অরিছিন্ন করি বালা,
কণ্ঠে পরে শিরোমালা, এ কাল-কামিনী ॥

কানড়া—আড়া

কুচ-কমল-কলিকা হের, না হয়ে মানিনী,
অরুণ-নয়ন-গুণে প্রফুল্ল হবে এখনি।
তোমার কি ক্ষতি বল, যে ক্ষতি মম কেবল
কি কব বদন তোল, মিনতি করিয়ে ধনি ॥

কানাড়া—যৎ

পীরিতি প্রকাশে কিবা ফল
গোপনে সুখ প্রবল।
প্রচার হইলে পরে, অপযশ ঘরে-পরে
অন্তর দাহন করে, অমৃতে উঠে গরল ॥

যোগীয়া—যৎ

মন হারাইলাম হেরে ঐ মনোহরে।
কি মোহনরূপ, কোটী সুধা-কূপ
পীতধটা কটি'পরে।
কৌস্তুভ-শোভন, ত্রিলোক-রঞ্জন
মধুর মুরলী ধরে অধরে।
বঙ্কিম নয়নে, চায় যাহা পানে,
কেমনে ধৈরজ ধরে।
পশিল হৃদয়, বুঝি কুল যায়,
ঘরে যাওয়া দায়,আঁখি না ফিরে।
অঙ্গ ত্রিভঙ্গ, যে ভ্রূভঙ্গ
অনঙ্গ অঙ্গ সাকারে।
মৃদু মৃদু হাসে, ক্ষণে আশুতোষে
মিছে দোষে, মন্দভাষে রাধারে ॥

বাগেশ্রী—আড়া

কি রূপ তার, কি গুণ তার
জানে যেই তার।
অনুভব হয় তার, ফুলে বাস ফলে তার
অনিকেত বাস তার ॥

ব্যবধান মমতার, খর্ব্ব করি প্রভুতার
বল খলতার।
দেখ নিপুণতা তার, বাজাইয়ে ত্রিতার
অবতার দেবতার, কেবা কি করেছে তার॥

২

প্রাণ থাকিতে কেমনে থাকিতে পারিব
তোরে পাশরি।
পলকের অদর্শনে সব শূন্যময় হেরি॥
যদি ভব হয় মান, তাহে প্রাণ অবসান,
হ'য়ে থাকি ম্রিয়মাণ, কিবা দিবা বিভাবরী।
মুখ-কমল বিরস, নিরখি হই অবশ,
কিসে হবে আশুতোষ, সতত মানস করি॥

৩

মরম-দুখ কহিব কারে, কহিতে হৃদ বিদরে,
প্রকাশে মানস হ'লে তখনি মন সম্বরে॥
স্থির হওয়া নাহি যায়, সদাই মনে উদয়,
হইল উভয় দায়, কুরীতি পীরিতি ক'রে॥
কেমনে রাখি সন্তরে, সকলে নিরখি তারে,
বুঝিতে কি পারে পরে, রহিল অন্তরে॥
শ্রুতি শ্রবণ না করে, আঁখি অন্য নাহি হেরে
রাখিয়াছে কারাগারে, যে আশু গমন করে॥

৪

মন-বারণ না মানে বারণ
যাইতে বিষয়-বনে।
কাম-শরে হ'য়ে মত্ত
তত্ত্বকথা নাহি শুনে।
হেরি কৃতান্ত-কেশরী
সে ভয় সামান্য করি
পায়ে কুমতি-কুঞ্জরী
না চায় পশ্চাৎ পানে॥
অসাধ্য হইল ধরা
শুন আশুতোষ-দারা
ইহার উপায় করা
কেহ নাহি তোমা বিনে॥
নাহি সাধু-সঙ্গ-বল
ভাবিয়ে হই বিকল,
দেহি বিবেক-শৃঙ্খল
করি চরণ বন্দনে॥

আলাহিয়া—আড়া তিতাল।

কি কর শিখর-রাণী বসিয়ে পুরে।
উমা বুঝি আসিতেছে এস গো বাহিরে॥
ঐ দেখ দিকোজ্জ্বল, বালকের কোলাহল,
সকলেরই কুতূহল, ভূধর-নগরে।
তুমি গো রাণী সুশীলা, কোথায় গেলেন শিলা।
ক্ষতি কি দেখে আসিলে, আছে কত দূরে॥
আসিবেক লোকজন, কর নানা আয়োজন
জামাতার প্রয়োজন, আগে আন ঘরে।
দুঃসহ শারদ-ভানু, অপর্ণার স্বর্ণতনু
বহু শ্রমে ঘামিয়াছে, বৃষভ উপরে।
ত্বরা করি ডাক সবে, ব্যজন করিতে হবে,
বরণ করিয়া লবে, সহশিশু মঙ্গলারে॥

২

কেন দিন বয়ে যায়, ওরে মন দুরাশয়
পাইয়ে মানব-দেহ না কর উপায়।
এই যে দেখিছ ভব, পার হওয়া অসম্ভব
ভবের তরণী ভবনাম রসনায়॥
সম্পদে যাদৃশ সুখ, ভিক্ষাহেতু নাহি দুখ
সদা সুখময়।
শ্মশানে কি কৈলাসে, সমান পীযূষে বিষে,
ডাক সেই আশুতোষে, তরিবে হেলায়।

৩

ওহে গিরি প্রাণ কেমন করে হেরিবারে উমারে।
মনে না ধৈরজ ধরে, হৃদি বিদরে।
সবে ধন এক কন্যা, তত্ত্ব না কর কি জন্য,
আর কে আছয়ে অন্য, আমার ঘরে।

যাও যাও হরপুরে, কহিয়ে জামাতারে
আনিবে উমারে, সহ হেরম্ব-কুমারে।
রহিলাম পথ হেরে, আসিবে সত্বর ক'রে
নতুবা তেজিব কায়া স্মরি মায়ারে॥

৪

ঐ দেখ, ওগো রাণী আইল তব নন্দিনী।
আহা মরি মরি রূপ, অপরূপ সৌদামিনী॥
মনের তিমির ধ্বংসে, সুমঙ্গল অবতংসে,
ধন্য হিমালয়, আজু হেমন্ত রাণী॥
মঙ্গলা গমন জানি, অশিব শিবত্ব মানি।
অন্তরে উদয় শিব, সদা অন্তর্য্যামিনী॥
শুনি রাণী দ্রুত যায়, অঞ্চল ভূমে লোটায়,
বলে উমা উমা এলে, প্রাণ-নন্দিনী।
বহু স্নেহে কোলে ল'য়ে বদনে বদন দিয়ে,
বলে মা কেমনে ভুলে ছিলে, দুখিনী জননী॥
উমা ডাকে ওমা ব'লে মরি কেও মার কোলে
অঞ্চল ধরিয়ে বলে, আধ আধ বাণী॥
লয়ে ক্ষীর সর সুখে, দিতেছে উমার মুখে,
আনন্দ-সাগরে মগ্না, গৃহিণী॥
পুরবাসী নারী যত, মনে মনে উল্লসিত
মঙ্গল আচারে রত, করিছে মঙ্গল-ধ্বনি॥
আজু সুপ্রভাত দিবা, দেখ'সিয়ে ভাগ্য কিবা।
শিব শুভদিনে শিবে, শিখর-রাণী॥

আলাহিয়া—আড়া

উঠ ওহে গিরি ( কতই ঘুমাও )
কুস্বপন দেখিয়াছি ভয়ে কহিতে না পারি।
ঘোর অন্ধকার নিশি, বিবসনা মুক্তকেশী,
উমা শ্মশানবাসী, সহ ত্রিপুরারী॥
শিবা সব রব করে, রিপুমুণ্ড অসি-করে,
শবের উপরে, ডাকিনী যোগিনী ঘেরি।
দেয় সুধা করপুরি, লাজ-ভয় পরিহরি,
আমার শঙ্করী॥

ত্বরা যাও হরপুরে, আন গিয়ে মঙ্গলারে,
মনে ধৈরজ না ধরে, বিনা সে কুমারী॥
নতুবা করিনু পণ, জীবনে ত্যজিব জীবন,
আনি দেহ উমাধন, মিনতি করি॥

২

শিব শিব শম্ভু সদানন্দ শূলপাণি সর্ব্বেশ্বর।
ব্যোমকেশ বৈদ্যনাথ বৃষভবাহন বক্রেশ্বর॥
বামদেব বল্কলাম্বর, বাসলিপ্রিয় বিশ্বেশ্বর।
ভব-ভয়ভঞ্জন, ভক্তবৎসল দীননাথ দুঃখমোচন,
দক্ষ দলন দিগম্বর॥
পরম যোগী পরমাত্মা পশুপতি
পরমগুরু গিরিজাপতি গঙ্গাধর॥
গিরীশচন্দ্র গোপেশ্বর, আদিনাথ অম্বুজাক্ষ,
আশুতোষ অলকেশ্বর॥

গারা—ঢিমা তিতালা।

সখি! সে মনে করে না কেন যার লাগি অপমান।
দিবা বিভাবরী, আপনা পাসরি,
সতত তারি মনন॥

চৈতি গৌরী—ঢিমা তিতালা।

কেরে বারিদবরণী কপালিনী সমর তরঙ্গে।
কত সহচরী সুধা কপাল পূরি
করে করি নাবে সঙ্গে॥
করবালা করালা দনুজ দলে ভ্রূভঙ্গে।
মৃদু মৃদু হাসে, চপলা প্রকাশে
অনায়াসে গ্রাসে মাতঙ্গে।
হের আশুতোষ, কৃপা সে চরণে
পতিত আতঙ্গে।

২

ভাব হেমজ-বরণী রাধারাণী কৃষ্ণবিলাসিনী মননে।
জিনি হংসগতি হরিপ্রিয়া, অতি সুন্দরী শশধর বদনে।
শ্যামসোহাগিনী রঙ্গিণী আনন্দময়ী ব্রজভুবনে।

রতির মাধুরী, রতি সম হেরি
শ্রীমতী নিত্যা নবীনা ॥
এই অভিলাষ, দাস আশুতোষ
স্থান পাবে চরণে ॥

মূলতানী—ঢিমা তিতালা।

লাগিল নয়নে মনে কি ক্ষণে—
নবীন কিশোর সুন্দর ঐ সই যমুনা-পুলিনে।
আর ত গৃহেতে যাওয়া হ'ল না, বুঝি রহে না কুল,
মুরলী শুনে চলিতে চরণ বাধে চরণে ॥
পদে পদে আরোপিয়ে, ত্রিভঙ্গ অঙ্গ হেলায়ে,
ইন্দীবর নিন্দিয়ে, নীল বরণে ॥
নটবর বেশে, মৃদু হাসে
মন বসে সখী রাখি কেমনে।
আর তাহে আঁখি শর-সন্ধানে ॥

২

আনিয়ে কাননে সখী কেমনে
সংকেত করিয়ে কালীয়ে রহিল পাসরিয়ে মনে।
অবসর শশী শেষ নিশি শ্যাম আসিবে সেইক্ষণে।
গগনে দ্বিগুণ বাড়িছে তাপ মদনে।
ভাল সাধ ছিল, কর্পূর তাম্বুল হইবে সফল,
দানে বিধুবদনে।
কি করিব দূতী, রতি-পতি সম্প্রতি
রতী মম হৃদি-খননে।
কোথায় বঞ্চয়ে প্রাণ হননে ॥

৩

হে বাণেশ্বর হর-শঙ্কর
পতিতে ত্রাণ কর, শিব শিব করুণা-সাগর।
কর্ম্ম কায়মনে জ্ঞানে বা অজ্ঞানে করিয়াছি
পাপপুঞ্জ প্রভু নিস্তার।
তুমি আশুতোষ আমি পামর ॥

৪

প্রেম এমন কেমনে জানিব বল
অমিয় ব'লে স্নান ছিল,
প্রাণ শীতল না হ'ল দুঃখে দহিল।
না বুঝে মজেছি, যন্ত্রণা পেয়েছি,
কতই সয়েছি কয়ে কি ফল।
এবে বিচ্ছেদ শেল হৃদয়ে পশিল ॥

মূলতানী—ধামার

সতত রসনে পোষণে তোষণ করেছি নানা রসে
তাহার পরিশোধ করো তুমি চরমে থাকিয়ে বসে ॥
কৃষ্ণ কৃষ্ণ করুণাময় মাধব লবে লবে বিশেষে।
সব কহিতে আশু যদি না পার,
আধো বা আদ্যাভাষে ॥

কানাড়া—তেওট

রমনী রণে কেরে, নীরদরূপা কৃপাণকরে
অরিগণে সঘনে সংহারে হুহুঙ্কারে।
সব অলঙ্কার উলঙ্গী, গলিত চিকুরে সুভঙ্গী,
কুরঙ্গীনয়না নবীনা, আসবে মগনা,
লাজ না সম্বরে রে ॥

২

কি করিব সজনা—
রজনী শেষে নিরাশা করিয়া
কার কুঞ্জে বঞ্চিল শ্যাম গুণমনি।
এ সুমনোহর উপহার, তার ব্যবহার বিহার বিনা
গলে দিব গো কাহার, প্রহার হবে গো
এলে দিনমণি।

হামীর—একতাল

শ্যামলবরণে কেও দাঁড়ায়ে কুঞ্জে
গুঞ্জা ছড়াবেড়া, চূড়া বামে টেড়া
শোভা শিখিপুচ্ছ, তুচ্ছ শশধর-কিরণে।
অলকা আবৃত শ্রীমুখমণ্ডল,
নাসিকা অগ্রে মুকুতানোল,
কনক রতন জড়িত কুণ্ডল রবিকর শ্রবণে।

আহা মরি মরি কি ভুরুভঙ্গ
ক্ষণে ক্ষণে অঙ্গ পায় অনঙ্গ
খগ মৃগ পশু পতঙ্গ মোহিত দরশনে ॥
মধুর মুরলী অধরে ধরে
ব্রজ কুলবধূ-চিত অধরে
নিশি দিবাকর নিকর করে
স্থির নীর শ্রবণে ॥
নিন্দি ইন্দীবর নীলকলেবর
কৌস্তুভ ভূষণ মুনিমনোহর,
নটবর বেশ নবীন কিশোর
কিশোরী সহ ঝুলনে ॥
দোঁহার অঙ্গ নীল পীতবাস,
মন্দ মন্দ বহে তাহার সুবাস,
উভয়ের রূপ এমনি প্রকাশ
তড়িত নবঘনে ॥

পূরবী—একতালা

মহিমা অপার ওপার না পাইয়ে ত্যজেছে গরিমা।
তলে লোকেশ, পরে রমেশ নখরে আশুতোষ সীমা ॥

ছায়ানট—তেওট

মরি গিরি জায়া, একি গো মায়া
পাষাণী এমনি হীন দয়া।
আনিতে পাঠাও, এখনি গো রাণী
আশুতোষের সহিতে অভয়া ॥

টোড়ি—চৌতাল

বাণেশ্বর বামদেব শঙ্কর গিরীশ গিরিজাপতি
শম্ভু দেবাদিদেব মহাদেব হর হর হর।
ভূতনাথ শৈলকন্যাবর,
শিব পিনাকপাণে, শূলপাণে
ঈশান আশুতোষ হে ত্রিগুণধর ॥

দরবারী টোড়ি—আড়া তিতালা

ওগো মা রণরঙ্গে
একাকিনী উলঙ্গিনী হর অসিধরে রিপুনাশে অনায়াসে।
পদতলে সুরেশ্বর, কটিতে কিঙ্কণীকর
নাচে ঘনরূপা এলোকেশে।
অম্বরবর বিতরে, ছিন্ন নরশির পরে,
সবশিশু শ্রুতি শোভা করে ॥
সুধাংশু ভালা করালা ত্রিনয়না ত্রিগুণা
কৃপাকর আশু নিজদাসে ॥

২

হের রে ত্রিভঙ্গে নাচিতেছে রণরঙ্গে
বিগলিত কেশী, করে খর অসি
নব জলদ বরণা, দশনে চাপি রসনা
আবেশে মগনা, ভালে শশী।
সমূহ দনুজ দলে, নাশে প্রবল কবলে,
শ্রুতিমূল শোভে ঘোর বানে।
করালা ভীমনাদিনী, ত্রিগুণা ভবভামিনী,
আশু নাশ মম মন-মসী ॥

আশোয়ারি টোড়ি—তিওট

মনেতে আশ (আমার)
হইতে তোমার দাস।
আশার অধীন, ভজন বিহীন
দেখিয়ে হয়েছে ত্রাস ॥
করিতে গোচর, ভাবে নিরন্তর
বিরজা ব্যাকুল মন।
বিধি হ'য়ে দ্বারী, রাখিতেছে পুরী,
পদ ধরি আশুতোষ ॥

২

কেরে হর-উরসি শ্যামা, মনোরমা গুণধামা
হাসিছে ভাসিছে সুধারাশি।
নব জলধর-আভা, মুনি-মনোলোভা
পদযুগে শোভা ভানুশশী ॥

৩

অনেকে আছে তোমার, আমার কেবল তুমি,
একদ্বিজরাজ, কুমুদী সমাজ
তেমতি তোমাতে আমি।

সবে ধনমন, সে তোমাতে লীন
নাহি স্বাধীন।
তুমি গুণগ্রাম, অসীম মহিম,
অনুপম চিত্তগামী ॥

গুর্জরী—তেওরা

কালভয়-বারিণী, কপালিনী
কালরূপিনী, কাল-কামিনী।
শম্ভুভামিনী শুম্ভঘাতিনী
সমরবাসিনী, সুরবন্দিনী ॥
স্মর হর মনমোহকারিণী, সত্যবাদিনী
তত্ত্বদায়িনী ত্রাসনাশিনী।
ত্রাণকারিণী, তিমিরবরণী
ত্রিগুণবারিণী, ত্রিদেবজননী ॥
ত্রিলোকেশী তেজরূপিণী, অন্নদায়িনী
অমরপালিনী, অসুরদলনী।
আদিকারিণী, আশুতোষ-হৃদিবিলাসিনী
আত্মারূপিণী ॥

ভৈরবী—আড়া তেতালা

ভৈরবী ভবভাবিনী, ভারতী ভবানী ভবরাণী
ভব সিমন্তিনী, ভব বিভীষণরূপিণী।
তামসী ভূভারহারিণী, ভবভয়ভঞ্জিনী
ভবানী ভবরাণী ॥

ভৈরবী—ধীমা

কে ওরে কাল-কামিনী, ভীষণনাদিনী
নিদানী অসুরঘাতিনী।
আশুতোষ হৃদি'পরে নাচিছে
গ্রাসিছে দনুজ, মুণ্ডমালিনী ভয়হারিণী

২

কালী করুণাময়ী কখন বলিব না।
এত দুঃখ দিলে তবু কিছু দয়া হ'লনা ॥
বড় সাধ ছিল মনে, স্থান পাব ও চরণে,
আশুতোষ হৃদয়ে রেখেছে, কারু দিবে না ॥

৩

ভৈরবী ভব-বন্ধন নিবারিনী, ভগবতী ভব সীমন্তিনী,
ভবজায়া ভয়হারা বিশ্বের জননী।
ভ্রুভঙ্গ ভয়হর ভয়ঙ্করী ভবানী ॥

৪

যদি বাঁচিবেরে মন সংসার চিররোগে
সুবিচার মহৌষধি কর রে সেবন।
ভস্মকর অহঙ্কার, চূর্ণকর মমতার,
বিবেক-রসেতে সাধুশিলে ঘরিষণ ॥
অনুপান শুন বলি, যাতে তুমি হবে বলী,
গুরু নামাবলি, আশু কর রে ধারণ ॥

ভৈরবী—ঢিমা তেতালা

মনে ভাবি না ভাবি সে রূপ তার,
অন্তরে উদয় কেন, হয় আসি নিরন্তর।
ভাবিয়ে তাহার ভাব, ভাবনা হ'ল স্বভাব,
বুঝিতে নারি কি ভাব, কেন সেই ভাবে পর ॥

২

পুন মিলন যদি হয় তার সনে।
বিচ্ছেদে বিচ্ছেদ করি রাখিব যতনে ॥
কথান্তর করি জ্ঞান, মম দোষ তার গুণ,
বিরস দেখিলে তার, ধরিব চরণে ॥

৩

কেন প্রাণ হেন করিলে হে বলনা।
অনুগত বিরত হইবে, মনে ছিল না ॥
নিদয় হৃদয় তব, আগে প্রকাশিলে না।
ভাল আশা ভালবাসা, প্রিয়ভাষা ছলনা ॥

ভৈরবী—তেওট

বাসনাপুরে বাসনা হইল প্রেমরাজ অবিচারে।
যদি করি সাধ, নাহি পুরে সাধ
লাঞ্ছনা বিবিধ হয় পরে।
হইবে কি ফল বিফল এ অধিকারে ॥

এ রাজ্য এমন, থাকিয়ে কি গুণ,
কুল শীল মান, সকলি হরে ॥
রাখে বন্দী করি মায়ারূপ কারাগারে।
হরিষ বিষাদ, মন্ত্রী সাধে বাদ
বিচ্ছেদ নিষাদ বধ করে।
চল ধৈর্য্যদ্বীপে অধৈর্য্য সাগর পারে ॥

ভৈরবী—ঢিমা তেতালা

রাধে রাধে রাধে বল মন।
কুবত্মে অনিত্য তত্ত্বে ভ্রম কেন অকারণ।
তব সঙ্গিগণ যারা, ক্রমেতে হতেছে জরা,
উপায় কর রে আশু, ঘুচাতে ভব-বন্ধন ॥

ভৈরবী—ঠুংরি

শাকম্ভরী গো শঙ্করী শিবে স্বামী শুভঙ্করী।
শ্যামা সুলোচনা শবাসনা শশিশেখরা ॥
সম্বরী সনাতনী, সুরেশানী সর্ব্বাণী
সকলা সর্ব্বমঙ্গলা, শুচিরূপা সর্ব্বেশ্বরী ॥

ভৈরবী—তিওট

শুন হরদারা, কৃপাকর ত্বরা
পাপীতাপিকে পশুপালিকে।
নাহি পুণ্যবল, কি হইবে বল,
হইয়ে বিকল, ভাবি কালীকে ॥
কাম আদি ষট্, তারা অতি শঠ
ঘটায় অঘট, রিপুনাশিকে।
কুরু পরিত্রাণ, দেহি পদে স্থান
তোষ এ সন্তান জগদম্বিকে ॥

ভৈরবী—ঢিমা তেতালা

কি হবে গো তারা আমার এবার,
আমি দীন হীন ক্ষীণ অতি দুরাচার ॥
হইয়ে বিষয়াবৃত, কুপথে যে মন রত,
নাহি ভাবে পরমার্থতত্ত্ব একবার ॥
অগতির তুমি গতি, কি করিবে স্তবস্তুতি,
রবি-সুত দূত, ভীতে, আশু কর পার ॥

২

রাণী মানা কর গোপালে
মাখন হয় কিসে, দেয় কি সে।
যদি চাহি ধরিতে কতই কুভাষে,
পাইয়ে মৃদু হাসিয়ে আশুতোষে ॥

ভৈরবী—জং

কি হবে সখি বলনা—
আর সহেনা শ্রীহরি-বিচ্ছেদ-যাতনা।
শুন গো সজনি, দিবস-রজনী,
ঝরিছে নয়নবারি, নিবারণ হয় না।
প্রাণ হরি প্রাণহরি গেছে মধুপুরী
কিসে তারে আশু হেরি উপায় কর না ॥

ভৈরবী—ঢিমা তেতালা

আপন ভাবিয়ে তারে করেছি যতন।
পরস্পরে করে পর, অপরের আকিঞ্চন ॥
প্রণয়ের প্রতিবাদী, কেন নিরমিল বিধি
এমন সুখের নিধি প্রেম করিতে ভঞ্জন ॥

২

কি হ'লো প্রেম করি,
হরিষে বিষাদ হ'য়ে সুখ সাধে মরি।
তার সঙ্গে দরশন, হওয়া অতি সাধারণ
হলে অঘট ঘটন, লোক-ভয়ে ডরি ॥

৩

যে করে সেই জানে পীরিতেরি পরিচ্ছেদ।
অপরের আকিঞ্চন সদা করিতে বিচ্ছেদ ॥
সে আমার আমি তার ইথে নাহিক প্রভেদ।
কিরূপে বুঝাব পরে, হয় মনে এই খেদ ॥

ভৈরবী—ঠুংরি

সাধে সখী সেই শ্যামে
সঁপে মন কুলশীল হারাইলাম।
ক্ষণে নয়নে হেরি, শুনিয়ে বাঁশরী,
লাজ পরিহরি মজিলাম ॥

যা বলিল পরে, তা ঘটিল পরে
চির কলঙ্কিনী রাখিলাম ॥
সুখ হবে লাভ, করি এই লোভ
আশু প্রতিফল পাইলাম ॥

বারোয়া—ঠুংরি

মন ভাবরে ভবসাগরে তরণী ব'য়ে যায়।
কর গুরুপদাশ্রয়, তরিবে ত্বরায় ॥
অসার সে আশাঢেউ, তাহে তব জীর্ণ নৌ
পাড়িয়াছে মহাবর্ত্তে, আশু কররে উপায় ॥

২

কিসে হইবে আমার তুমি পরের পরাণ,
বিধিমতে তব মত হ'লো প্রবিধান ॥
আমারে নয়নে দেখি কেন প্রাণ বল দেখি,
হও মনে অতি দুঃখী, থাক ম্রিয়মাণ ॥
চাতুরী করিয়ে মন, আগে করিলে হরণ,
অমিয়-মাখা বচন, হৃদয় পাষাণ ॥

৩

যেও না রাজনন্দিনী সে নিকুঞ্জবনে,
কামিনী যামিনী শেষে যাবে কেমনে।
সুসজ্জিতা হলে রাধে, হেরিতে গো কালাচাঁদে,
ডুবিবে গো পরিবাদে, গুরু গঞ্জনে ॥
শুন গো রাধে রূপসী, যদি হবে গৃহবাসী
হের না সে কালশশী, আঁখি-খঞ্জনে ॥
আশুতোষ-বাক্য রাধে, ভাবিয়ে দেখনা হৃদে
প্রাণ সঁপে কালাচাঁদে, সুখী কোন্ দিনে ॥

৪

কেমনে দেখিলে বৃন্দে মম গোবিন্দে
সে রূপ স্বরূপ কহ ক'য়ো না সন্দে।
তোমারে দেখি যে সখী, সে কালা কমল-আঁখি
সমাদরে ভুষিলে কি করিলে নিন্দে।
ত্যজ্য করি ব্রজধাম, রাজত্ব পেয়েছে শ্যাম,
অধরে কি ধরে নাম, বাঁশীর রন্ধে ॥

৫

তারে কি পাইব রে আর
যারে না নিরখি আঁখি ঝোরে অনিবার।
হ'য়ে অতি প্রতিবাদী, রতন হরিল বিধি,
বিহনে সে নিধি, হৃদি বিদরে আমার ॥

৬

মন যে মানে না নিষেধ,
আশা না পুরিতে হইল বিচ্ছেদ।
হৃদয়ে উদয় যার, বাহিরে বিরহ তার
ইহার অধিক আর, আছয়ে কি খেদ ॥

৭

বিফল হইল যতন
যতনে না রহিল সে অমূল্য রতন।
সুখ আশে নিরাশয়, এ দুখ কি প্রাণে সয়,
কি বল বাসনা হয়, শরীর পতন ॥

৮

বিরহ দুঃখ কারে কই,
মনের বেদনা মনে নিবারিয়ে রই।
সদামন উচাটন, কিসে হবে নিবারণ
না চাহে অপর ধন, সে রতন বই ॥

৯

আমি কি আমাতে আছি,
অবিরত জ্ঞান-হত হ'য়ে রয়েছি ॥
বিনা সে রতনমণি, দংশিছে বিরহ ফণী,
মনে হেন অনুমানি, বাঁচি না বাঁচি ॥

ঝিঁঝিট—ঢিমা তেতালা

যদি তার সনে বিচ্ছেদ হ'ল,
কি সাধে বিষাদে ভবে জীবন রহিল।
করিয়ে বহু যতন, বিধি মিলালে রতন,
সে হইল নিদারুণ, বেঁচে কি ফল ॥

২

বল কিসে তার মুখ নিরখিব না,
চিত অনুগত সেত, সদা ভাবে সে ভাবনা।

তাহারে ভাবিলে পর, মন-প্রাণ হয় পর,
দ্বন্দ্ব করি পরস্পর, বলে দেহে রহিব না ॥

৩

নিজ গুণে তারো দীনজনে,
ভয় নিবারিতে কে আছে তোমা বিনে।
জগত-জননী তুমি এই শুনি পুরাণে,
কলঙ্ক না হয় যেন, আশুতোষ-বচনে ॥

ঝিঁঝিট—আড়া তিতালা

ত্বরা গৃহে চল প্রিয়ে, বাহিরে থেক না আর।
গ্রহণ সময় অতি নিকট হইল হের ॥
তব রূপ সুবিমল, যদি হেরে রাহু খল,
গ্রাস করিবে মুখেন্দু, ত্যজি পূর্ণ শশধর ॥

২

বন্ধু দর্শনেতে প্রাণ হইল মিলন,
দেখ দেখ এই করো না কর ভঞ্জন।
রূপ গুণ শুনি কাণে, চাক্ষুষ চাহিত মনে,
বিধি আনিয়ে নয়নে করিল অঞ্জন ॥

৩

বার বার কত আর সহিব যাতনা,
প্রাণাধিক ভাবি যারে সে করে ছলনা।
লোক-লাজ আভরণ, করি যাহার কারণ,
ক্ষণে না করে যতন, কি বলি বাঞ্ছনা ॥

ঝিঁঝিট—ঢিমা তিতালা।

আমার মনের দুঃখ মনে রহিল,
এ ছার পীরিতি ক'রে দুকুল গেল,
হ'য়ে কালা কলঙ্কিনী, ঝুরি দিবস-রজনী
তাহে পাপ-ননদিনী, কি কাল হ'ল ॥

২

হরিবোল ব'ল দিন যায় বিফলে,
আশার সুখাবৃত হ'য়ে রহিল রে।
কে তুমি কে তোমার, আমার আমার
করিয়ে মরিলি রে ॥

পরজ—ঢিমা তিতালা

শ্রীরাধে চল নিকুঞ্জবনে ( সাজগো ত্বরা করি )
শ্যামাঙ্গ বামাঙ্গে আজি ঝুলাবো ঝুলনে।
মিলন হবে অনুপ, মদনমোহন ভূপ,
হেরিব যুগলরূপ, যুগল নয়নে ॥
যামিনী গভীর হলো, বিলম্বে কি ফল বলো,
অবিলম্বে কৃষ্ণ দরশনে।
বিপক্ষ জানিলে রাধা, গমনে হইবে বাধা,
শুন গো কৃষ্ণ-প্রেমদা, নিবেদি চরণে ॥

২

দেখ ঝুলিছে কিশোর-কিশোরী,
নিকুঞ্জবনে চারিদিকে ঘেরি সহচরী।
নবীন-নীরদ-শ্যাম, ত্রিভঙ্গ ভঙ্গিমাঠাম,
তাহে রূপ অনুপম, তড়িত জিনিয়া প্যারী ॥
অধরে মুরলী গরজিছে গভীর বরিষে বচন সুধাবারি
শ্রীমতী অতি উল্লাস, শ্রীমুখে হাস্য প্রকাশ,
করে পূর্ণ অভিলাষ, চতুর-চতুরী ॥

সুরট—খং

কেও রমণী সমরে বিরাজে,
লজ্জারূপা দিগম্বরী অসুর-সমাজে।
চরণতল-বরণ, জিনি তরুণ অরুণ,
নখরে নিশাকর, লুকাইল লাজে।
প্রপদ নীলনলিনী, উরু রামরম্ভা জিনি,
কটিতটে করশ্রেণী, কিঙ্কিণী বাজে।
নাভি সুধা-সরোবর, ত্রিবলী কি মনোহর,
পীনোন্নত পয়োধর, উরুপর সাজে।
সুশান কৃপাণ করে, ঘন হুহুঙ্কার করে
বরাভয় মুণ্ডধরে, গ্রাসে বাজি-গজে।
কিবা মুণ্ডমালা-শোভা, সুদশনা লোলজিহ্বা,
শ্রুতি যুগে ইষু শিশু অপরূপ সাজে।
মুক্ত কুটিলকুন্তল, সুধাপানে ঢলঢল,
অলি যেন আশুতোষে হৃদয়-সরোজে ॥

সুরট—তিওট

যায় প্রাণ বিরহে বিরহী জনার,
তায় ঘন ঘন বরিষে অনিবার।
চঞ্চলা চঞ্চলা, করয়ে অবলা,
প্রবল যে জ্বালা, নাহি জুড়াবার ॥

কলিকাতা গরানহাটা-নিবাসী
কমলাকান্ত দাস সরকারের পুত্র

## শিবচন্দ্র দাস সরকারের বিরচিত গীতাবলী।

ইমন—কহরওয়া

কেরে রমণী উলঙ্গে
মনোরমনীয় কে নাচে রণরঙ্গে।
কি হেরি অম্বর 'পরে, না হেরি অম্বর 'পরে,
মহেশেরে মোহে সেরে নয়ন অপাঙ্গে ॥

ইমন—একতালা

কার কামিনী নাচে সমরে,
বিগলিত কেশে কে সে, বর দেয় অমরে।
মমুক্তে মারে গগনে, রক্ত পিয়ে খগগণে
ত্রিভুবনে নাহি হেরি এ বামরে সমরে ॥

ইমন-কল্যাণ—আড়া মধ্যমান

তবে হবে শব-সাধন, মন। ধ্রু ॥
রাগ চণ্ডালেরে আগে, প্রাণে কর নিধন।
ভূত হবে বশীভূত, সব রিপু পরাভূত
গুরুদত্ত মহাতত্ত্ব, বসি কর আরাধন।
আগমে বলে ঈশান, শ্মশানে সে এইস্থান
মরা মরা বলিতে হইবে রাম সম্বোধন।
সাধনের এই সার, আশার তবে সুসার
সদাশিব সব সাধে, সাধ সে পরম ধন ॥

ইমন-কল্যাণ—আড়া মধ্যমান

কালে করিবে কবল। ধ্রু ॥
কি হবে তা বল,
ভেক দেখিয়া তোমায় করিবেক বল।
কালী-হ্রদে থাক প'ড়ে, সেই পাদপদ্মে আড়ে,
নাগদমনে মনে কররে কেবল ॥

---

## অথ শ্রীকৃষ্ণস্য মীনরূপ বর্ণন।

ইমন-কল্যাণ—চৌতাল

নমামি নমস্তে মীনরূপধারী। ধ্রু ॥
বেদে নিবেদে নিখিল গুণ বেদ উদ্ধারি ॥

ইমন-ভূপালী—কাওয়ালী

আজু ব্রজমে মচী হোরি খেলত রঙ্গিয়া রঙ্গভরি।
নাচত লাল গোলাল উড়ায়ত
লালন লাডলী জোরি ॥ ধ্রু ॥
সখি সঙ্গ সব ললতা গওত হাথনমে পিচকারী
শ্যাম অঙ্গ রঙ্গ রঙ্গভর ডারত ভিঁজগেও তনসারি।
রঙ্গি রঙ্গভেও সগর বৃন্দাবন ঘর ঘর হোরি
বচয়োরি এয়ছন খেলন কুঞ্জন মাঝ দোকে
জাউ বলিহারি।

সোরঠ—আড়া

হরিরস পানে মত্ত কিশোর কুঞ্জর
ত্রিভঙ্গ ভঙ্গিম ঠামে গমন মন্থর ॥ ধ্রু ॥
সুললিত করি করে, পিচকারী ধরি করে
হরিষে বরিষে রঙ্গ নবজলধর।
ঘন ঘন জয়ধ্বনি, সখিগণ নিনাদিনী,
শিখিগণ আনন্দে বিহরে, মনেতে আনন্দ মানি।
রাই শ্যামসোহাগিনী কাদম্বিনী-কোলে খেলে
দামিনীসুন্দর ॥
সুরস কেলি-হিল্লোলে, প্রেমের সিন্ধু উথলে
ভাবে দোঁহে আনন্দ তরঙ্গে।
পদে পদে পদ্মোদ্ভবে, মন-অলি ধায় লোভে,
সে পীযূষ করে আশ দাস নিরন্তর ॥

২

দেখিরে কত জলাশয়। ধ্রু ॥

জলাশয় করে কিসে পাব জলাশয়।
পিপাসা কেমনে বারি, যাই যথা পাই বারি,
ভস্ম করি পলাবারি, তাতেও নিরাশয়।
অন্ধ হয়ে অন্ধকারে, আসিয়ে পড়েছি কারে,
এখানে ডাকিব কারে, জীবন সংশয়।
যদি সুর-দীর্ঘিকায়, কিম্বা মণিকর্ণিকায়
কাশী-হ্রদে শিবকায়, দাঁড়লে জুড়ায় ॥

সোরঠ—জোড়াতাল আড়া

এ কিরে হইল আমার
নয়ন মেলিতে রূপ নয়নে সামায়।
যদি আঁখি মুদে থাকি, বলা যায় সে কথা কি,
অন্তরে ব্যাপিত দেখি সদা কালীমায় ॥

সোরঠ—আড়া-মধ্যমান

( আরোহী )

মোপে রঙ্গ কাঁহে ডারো নন্দকুমার।
ভিঁগী চুনরি কাচরি গজমতি হার। ( টুটি )
হাম হিঁ কুলনারী, কাহে মারো পিচকারী,
আপনহি ঘামগুমে ন কিও বিচার।

( আস্থায়ী )

আরে ও ভেও মাতোয়ার
এ ব্রজমণ্ডল, লোক চুওত ছল
ছোরদে বৈঁহা হামারি।
ছানুরা হামারি কটি, ঘুংঘট কাপই খুটি
মঠকা মটকা টুটালু টিরি পঁছার।
হাম দধি বেচন যাঁত বৃন্দাবন
ননদিয়া পাছে আওরি।
এত জব দেখব, ভেদ হিঁ পাওর
কেয়ছেঁ কহোঙ্গিতব, আরে দহিমার।
আরে ও তুতো ভেয় মতয়ার ॥

২

পায়উ পীয়ে হোরিয় ভয়উ মতবার।
রঙ্গীলা রঙ্গীনী রঙ্গী রঙ্গ ডার ডার ॥
রঙ্গীলা বৃন্দাবন, রঙ্গীলা কুসুমবন
করত হৈঁ রঙ্গ মাতে ভঁবর ঝঙ্কার।
আবার খেলত ক্ষিতিতল ছাবত
ছিরকত কেশর গুলার।
সখিগণ গাবত শ্যাম গৌরী নাচত
চড়ত হৈ পদরজ জাওঁ বলিহার।
আরে কেয়া খেলন দোঁহার ॥

৩

জল দেরে জল দেরে ব'লে ডাকে চাতকিনী। ধ্রু ॥
সে কভু নিরুপায় কভু নিরুপায় রয় অমনি।
সতত না পূরে আশা, এমনি সে ভালবাসা
সময়ে বঞ্চিত নয়, এই গুণ মনে মানি।
যারে যার প্রয়োজন, সেই তার প্রিয়জন,
তারি ধ্যান ধারণায়, অতিধনে সেইধনী।
থাকে দুঃখে সুখ বোধে, আপনি মনে প্রবোধে
নব ঘন অনুরোধে, সতত নিরভিমানী ॥

সোরঠ—ঝপতাল

এ সখি পিয়াকে সঙ্গমেঁ সরস রস রঙ্গমেঁ
সখিরি চলরি সব খেঁলেঁ হোরী।
চতুর নাগর মেরে সঙ্কেত বেণু পূরে
টেরহি কনাই মেরো টেরহিরে।
মধুর মুরলীধ্বনি চিত চঞ্চল শুনি
লাজ পড়ি গাজ গ্রহ কাজ নহিঁ ভাবহিরে।
শাশ ননদী জোরী, কহা করেগা মোরী
মুরারি মোহেরি পথ নিহরইরে।
আবীর কেশর রঙ্গ চোয়ারি চন্দন সঙ্গ
লেত চল সাথ, ধরি হাত পিচকারীরে।
সাজ নহি কাজ ব্রজরাজকি ভেটমেঁ
অপনে পিয়াওরে জাঁওরিরে ॥

সোরঠ—ঠুংরি

কত পাতকী তরে। ধ্রু ।
তারি তরে, তারা ব'লে ডাকি এত অতি কাতরে,

গতিস্ত্বং গতিস্ত্বং গতি সঙ্গতি-হীনে ভব হতে পার
তবে শিবে আর কাজ কি তার আতরে ॥

গৌড়মল্লার—কাওয়ালী

ঘন ঘটা লাগাও হোরী,
বরষান মে ছাত্র রঙ্গী হোরী।
দমকে দামিনী ঝাঁঝ ঝকোরে মাদর বাদর
গরজত হোরী॥

দেশমল্লার—যৎ

কবহুঁ মিলোঁগী মেঁ কৃষ্ণ ভবনমেঁ
পিয়াশোঁ রঙ্গ শোঁ রচ হোরি খেলনমেঁ।
তবসোঁ প্রাণ মেরা নিত উকলত ভয়
জব চোঁ শ্যাম মোকো ডারি আঁখনমেঁ।
মনকো মনাবত ধীর না মানত কছু
নাহি ভায়োঁ এন হোরি দিনমেঁ।
রীতি কাঁত রএন নহিঁ চএন চোঁ
মোহন মুরতি মেরো নাগর মনমে॥

গৌড়মল্লার—মধ্যমান

চিন্তারমণী আমি একাকিনী।
সে ধনে বেচিতে এবে চিতে দুখ অনুমানি। ধ্রু॥
রাখিব তারে যতনে, বেচিব আরো যতনে
সাধনের সে রতনে, কি নিবি, কি নিবি শুনি॥

মেঘমল্লার—মধ্যমান

হায়রে তৃষিত মন, সার হলো ভ্রমণ
নীরদবরণ পানে, বারেক না চাইলে কেন। ধ্রু॥
কাতর হইয়া কত, বৃথাগেলে ইতস্ততঃ
চাহিলে কালীমা, মেঘে সুধা হবে বরিষণ॥

---

অথ শ্রীকৃষ্ণস্য নৃসিংহরূপ বর্ণন

মেঘমল্লার—ঝাঁপতাল

হিরণ্যকশিপু বপু সুবিদীর্ণ করি করে,
প্রখর খর নখর-রুচি চারু করে। ধ্রু॥
দৈত্য-মদ হরিতে হরি, হরিষে নরহরি
হলে প্রহ্লাদ, আহ্লাদ ভুবন বিস্তার করে॥

মিঞামল্লার—তিওট

অপঘন নবঘন জিনিয়া। ধ্রু॥
সে কে বটে, বংশীবটে
মদনমোহন বরণ চিকনিয়া॥
চপলা কি পলাইয়ে, হাঁসিতে মিশিতে গিয়ে
ক্ষণপ্রভাকরে ঘন, বেণু নাদ শুনিয়া।
হীরক-হার, তারকা বিস্তার
ভালে চন্দনবিন্দু ইন্দু অঙ্কি নিয়া।
হেমাদ্রি স্বর্ণ আভা, পীতবাস করে শোভা
তায় বেড়ি মন্দাকিনী, কটিতে কিঙ্কিনিয়া॥

আগমনী

বিভাস—তেওরা বা রূপক

গিরি কৈলাসে কখন কৈলাশে গমন
কই তেমন মন কেন নাই। ধ্রু॥
বুঝি কহিলে কৈতব, নহিলে কৈতব
দুহিতা হে তব মনে নাই।
হেরি শরদ শশধরে, উমার সে অধরে
সদাই মনে ধরে তেঁই জানাই।
একি পাষাণ তব হিয়ে, দিন গেল বহিয়ে
বৃথা গৃহে রহিয়ে কাজ নাই॥

বিভাস—তেওরা

গিরি করহে উদ্যোগ। ধ্রু॥
যোগেন্দ্র-জায়ারে ঘরে আনিবার তরে,
দেখিতে দেখিতে দিন ঘনাইছে ঘন ঘন
মন করে উচাটন, হইবে কিসে সংযোগ॥
জড় প্রায় দেহ তব, আমি একা কি করিব,
কর্ম্মীর প্রতি প্রতিনিধি দিয়া রাখ মনোযোগ।
পুরহিতকারী জনে, ভার দিলে কায়মনে
আনিবে সে উমাধনে, ভাঙ্গিয়া শিবের যোগ॥

মঙ্গল বিভাস—একতালা

( হিন্দী )

নদীয়া মাজ, গৌররাজ
হোরি রঙ্গপর বন্নি হেঁ আজ
সঙ্গ কিতভ কবজ কি সাজ।
বিরাজত রস রঙ্গিয়া ॥ ধ্রু ॥
বাজত মৃদঙ্গ ডম্ফর শাল
নিতাই অদ্বৈত নাচত তাল
হোরি রঙ্গে হরি ধরত তাল
নরহরি গৌরে সঙ্গিয়া ॥
লিএ পিচকারী শ্রীমুরারি
জগদানন্দ আবির থারি
গদাই অঙ্গ গৌর ডারি
রঙ্গে পুলক অঙ্গিয়া ॥
রঙ্গত রঙ্গিয়া নদীয়া নগর
রঙ্গভর ঘর-বাট ডগর
নহর নেহারী মোহেরি সুগর
উলটি গঙ্গ-তরঙ্গিয়া ॥

২

আরে দেখোরি দেখোরি রঙ্গ
কন্‌হ মোহেরি রঙ্গ রঙ্গি রঙ্গ ডারি।
গোকুল মাঝ আজ লাজ গয়ো হামারি। ধ্রু ॥
ভলা লম্পট, সটরাট লগাই হট
কেইসী করম ঘট অঘট, আন মিলোরি ॥
কুঞ্জ গলন বিচ, ঘুংঘট পট খিচ
মুপর আবির মরোরি।
লাজুক মোর বাইএা, ঘুম ন মরোরি সইএা
সাস ননদিয়া বাদী হমারি বারী ॥

মঙ্গলবিভাস—ধিমা একতালা

কর এক জাগরে। ধ্রু ॥
দিএ মনরে মন বলিয়ে তুমি
সব জান মনো সবজান
ধ্যান ধারণায় নিশি জাগরে।
আছে অজপার কাল, জপ শেষকাল
গ্রাসিবে না কাল-অজাগর।
ক'রে নব রাত্রি, কাট কালরাত্রি
সমাধি সমাধি কো জাগয়ে ॥

ভাটিয়া—ঠুংরি

তু, হোরি খেলন অয়ো লালন
নন্দ গাম কিয়ারসোঁ। ধ্রু ॥
গারি গাও বেণু বাজাও
মেএ ন খেলাঙ্গি মাখন চোর সোঁ।
ডরত ন হোরি, বাহগে হোরি
ঘুংঘট কি পট, কারি জোর সোঁ ॥

২

কালী হ্রদে ডুবরে মন রাজহংস। ধ্রু
অহং শব্দ যাবে দূরে অঘ হবে ধ্বংস ॥
যদি কর সন্তরণ, তবে হবে সম্বরণ
জ্ঞান-পয় পিবে, ত্যজি বিষয় নিরংশ ॥

কহরবা

( আগমনী )

কেউ উমারে আমারে আনিয়ে দেহ। ধ্রু ॥
গিরিত সচল নন, না হেরে সে চন্দ্রানন
মন-দুখ আনন, জর জর দেহ।
কেউ গিয়ে জামাতায়, এ দুখ জানালে তায়
পাঠায়ে দিবে মাতায়, নাহিক সন্দেহ ॥

জঙ্গলা ললিত—ঠুংরি

কত সং করি আসি, আশী লাখ বার
মুখে শঙ্করী বলি নাই একবার। ধ্রু ॥
এবেশে, এবেশে করে নিতে হবে দরবার ॥
শুধু হ'লো সংসার, নহে সে প্রশংসার
দয়াময়ী এইবার, শিবে দেহ যা দিবার ॥

ললিত—আড়া

করিলে বনবাসী। ধ্রু ॥
কি ক্ষণে শ্রবণে আসি, পসিল সে বাঁশী
বন সে ভবন হ'ল।

প্রতিবাসী প্রতিকূলো, আকুল করিলো
আমায় গোকুল-নিবাসী ॥

জোড়াতাল—আড়া

হেরি যে সব শ্যামাকার। ধ্রু ॥
কালী একি করিল, কি করি প্রতিকার ॥
কালী হ'য়ে রৈল বক্ষে, অঞ্জন হইল চক্ষে
নিরখি উভয় পক্ষে, কৃষ্ণপক্ষে যে প্রকার ॥

কাফী সিন্ধু—ঠুংরি

জ্ঞান-প্রদীপ মন জ্বালরে। ধ্রু ॥
কর ধ্বন্ধ অন্ধকার আলোরে।
দীপ প্রজ্বলিত হবে, হৃদয়ে কালী পড়িবে
যে কালীর ভূশা করি, শিব কাটে কালরে ॥

২

কাম-পাবকে তনু দহিলরে। ধ্রু ॥
এ যাতনা যায় তো না, নির্ব্বাণ নহিলে রে।
পেলে সে কারণ-জলে, ডুবে দেখি কত জ্বলে
যার বলে বিষ অগ্নিজ্বালা শিব সহিল রে ॥

সিন্ধু—ঠেকা

প্রিয়ে চারুশীলে। ধ্রু ॥
কেন হে রোষিলে রাধে।
মিছে অভিমানে আমা পানে ফিরে বসিলে ॥
দেহি পদপল্লব, যাচে রাধাবল্লভ
শিব ইব ধরি হৃদে সখী হাসিলে ॥

সিন্ধু—মধ্যমান

কি রসে কি বশ হলে অসার আশার।
ভাবনা ভাবিয়ে কেন ভাবনা করেছ সার ॥
তত্ত্বকর তত্ত্বজ্ঞান, কালা-কালী সমজ্ঞান
তা না হ'লে হবে কিসে এসংসারে প্রশংসার।

ঠেকা

মানসে যদি শঙ্কর স্মরণ কর মন। ধ্রু ॥
কল্মষং প্রতি সম্প্রতি করুণা করো।
একভাবে অহরহ, দৃঢ় করি সদা রহ
সব পরিহরি, শেষে সার করো ॥

আড়া

রসনা-লেখনী মুখে তেঁহ রস নাই।
জ্ঞানশূন্যাধারে তব বুঝি কালি নাই ॥ ধ্রু ॥
এক বর্ণনা স্বরে, আরম্ভিলাম ঈশ্বরে
শ্রীহরি এ তিনাক্ষরে, শিবে কুলাইল নাই ॥

সিন্ধু কালাংড়া—যৎ

( হোরি হিন্দী )

আরে মেঞ্জতো খেলেন পাইঁরি হোরি
মো পর রঙ্গ ডার গেওরে কান্‌হইয়া।
টেঢ়ে নয়নতে দবগেও জবসে
চিতমে লাগর হোরি রূপ ॥
দিট চাহে দরশন, মন চাহে মিলন
সাস ননদী ভই বোরি ॥

যৎ—জোড়া

মেঞ্জতো লাজ ভরি নেহি খোলি হামারি
চুনরিয়া ভিজইরে শ্যামোরী। ধ্রু ॥
পিয়াকি পাগরিয়াঁ, হামরি চুনরিয়া।
একই রঙ্গমে বোরি, বৃন্দাবন কি কুঞ্জ গলনমে
লাজুক বেঞা মোরোরি ॥

সিন্ধু—যৎ

বাদী ননদী ভেই মোরি
পিয়া সনে খেলনে দেই না হোরি।
মিনতি না মানত, বিনতি না শুনত
ঝগড়তো মো সঙ্গ জোরি ॥
মোহে দেত গারি, শাশভি বওরি
এয়সি হামারি ভাগ বুরি ॥
ঔরত সব খেলে, কোই নাহি বোলে
মেঞি কহা কিনিকা চোরি।
ঔরোকা করোজি, কাসোঁ কহোজি
ফের ঘটাই বংশীধারী।
এয়সি হামারি হাল, নহি বুঝে নন্দলাল
মুরলী পুকারে গোরি গোরি ॥

কালাংড়া—ঠুংরি

ত্বম্ প্রভাকর-রূপ কি বিশুদ্ধ সত্ত্ব। ধ্রু ॥
ভব জানে আরোহণ, ভব জানে তত্ত্ব।
ত্রৈগুণ্য অমিতাকার, তুল্য নাহি দিতে কার
ভাবিয়ে ভাবিয়ে সদাশিব উন্মত্ত ॥

জোড়া-ঠুংরি

গণি কার কারণে। ধ্রু ॥
আপনারে প্রাণপণে।
প্রকৃতির অনুগত, হ'য়ে চ'ল কালগত
অবিরত রত তত, বিষয়-আসব পানে ॥

সরফরদা—জলদঠেকা

হৃদি-উপবনে, মনোপবনে
বহে দক্ষিণে কালী পাইয়ে। ধ্রু ॥
নয়নের তারা, প্রমত্ত ভ্রমরা
উগারিছে সিধু মধু পিয়ে ॥
লোমাঞ্চিত কায়, পল্লবিত প্রায়
সুবাস না যায় বাস বয়ে ॥
কণ্ঠে নামাবলি, কোকিল-কাকলী
আনন্দোদয়, শিবচন্দ্র হ'য়ে ॥

ঝাঁপতাল

দর্পহারী দর্প হরি দর্পণে নেহারি মুখ
দেখিবে কিবে সেজেছে রূপ উমা নাহিক তায়। ধ্রু ॥
ভালে ভাল বিন্দু সিন্দূর, সুন্দর লেগেছে ইন্দীবর
নিন্দি আঁখি নিদ্রাতে মুদ্রিত প্রায়।
খর নখর-রেখ দেখ বিক্ষত বক্ষস্থলে
অব্যক্ত রাগ কি অলক্ত দাগ সুশোভা পায়।
নীল নিচোল, নীলবরণে নিল প্রাণ হরিয়ে,
অনিল লাগি শিথিল নীবি, আঁটিয়ে ধটি পরহে তায়।
সুকৃতি কৃতি প্রকৃতি কি সুআকৃতি যুত পেয়েছিলে
তঞ্চ করি বঞ্চি নিশি, বঞ্চিতে এলে আমায় ॥
জেনেছি ভাল চিনেছি বন্ধু, যা হ'বার সে হয়েছে,
এবে শিবে সেবিয়ে বর লব যে শঠ সনে মিলন না হয় ॥

ঝিঁঝিট—আড়া

( হিন্দী হোরি )

আরি মুতো পানি আনা জাঙরেসে মচ গেয়ও
খেয়ালরি।
হাথনমে পিচকারী, ফেটনমে গোলালরি
নিরখত আওয়ে, ছেওলা মদ গজ চালরি ॥
জিয়রা কাঁপত পগধরত বেহালরি
মেরে রূপ মোকো ভেয়ও জিয়কে জঞ্জালরি ॥
আনন্দ ঘন প্রভু তোহারি দরশকে
ছিরকত কুমকুম্ আওর গোলালরি ॥

আড়া

ও সই কেমনে আনিব জল কি ধূম মাচায়, ধ্রু ॥
হাতে ল'য়ে পিচকারী, আবির খেলায়।
মত্তগজ জিনি গতি আসে শ্যামরায় ॥
হৃদয় কাঁপিছে পদ ধরণ না যায়।
মোর রূপ মোরে হ'ল জঞ্জালের প্রায়।
[illegible]নন্দ ঘন উহায় পরশিতে চায়।
[illegible]াইছে কুমকুম্ আবির খেলায় ॥

২

মোর গৌরচাঁদের শোভার বলিহার।
হোরি রঙ্গে রঙ্গিয়াছে শ্রীঅঙ্গ তাঁহার। ধ্রু ॥
নরহরি গদাধর, নিয়ে রঙ্গে আবির
গৌরের অঙ্গ'পর, দেয় যে বারেবার।
নিত্যানন্দ নাচে রঙ্গে, ব্রজভাবের তরঙ্গে
যেন মঞ্জরি অনঙ্গে, মিলি নিজ যূথ সঙ্গে
পুরুষের ভাব সব করি পরচার ॥
অদ্বৈতাদি ভক্তবৃন্দে, নাচে মনের আনন্দে
বৈষ্ণবের দাস যেই, এই লীলা দেখে সেই
অভক্তে নাহি পায়, ইহা দেখিবার ॥

মধ্যমান

ভজ মন শ্রীগুরুচরণ
( ওরে ইহা বৈ আর গতি নাই রে )। ধ্রু ॥

অজ্ঞান-তিমির নাশিবার যে অঞ্জন। পরধূয়া,
হোরিআদি ব্রজলীলা হইবে সম্পূরণ।
গৌর অনুগত হইয়া করহ ভজন॥
বৈষ্ণবের দাসে কহে প্রভু তিন জন,
গুরু কৃষ্ণ বৈষ্ণবেক তিন প্রকটন।

ছিন্নমস্তারূপং

ঠেকা

এ নারী কে নারি চিনিতে কা'র বনিতে,
শিরশ্ছেদ স্বয়ং করি, ছিন্নমস্তা ভয়ঙ্করী
রক্তবর্ণা নগনা মগন শোণিতে। ধ্রু॥
পদ্মমধ্যে কর্ণিকার, কিবা সাধ্য বর্ণিবার
তিন গুণে শোভিত, ত্রিকোণ যোনিতে।
বিপরীত স্বরতে স্বরত রতি,
রতিপতি তদুপরি মুরতী কৃপাণ পাণিতে।
অস্থি-মুণ্ডমাল গলে, ছিন্নমুণ্ড করতলে
সুশোভিত যজ্ঞোপবীত ফণিতে।
কণ্ঠোত্থিত রুধির, ত্রিধার তা'র একধার
নিজাধরে ধরে কি, মাধুরী জানিতে॥
আরোহণ শবোপর, রুধির-পানে তৎপর
ত্বইধারা পিয়ে পাশে, ত্বই যোগিনীতে।
কলানাথ কলিত, কপালমালে আধকলা
ত্রিলোচন চন্দ্রানন দিনমণিতে।
তন্ত্রে তুমি স্বতঃসিদ্ধ, শিবে দেহ ইষ্টসিদ্ধ
অন্তে যেন প্রাণ যায় সুরধুনীতে॥

একতালা

কেন সুধাপানে না চাহিলে,
অমূল্য রতন কালী হেলায় হারাইলে। ধ্রু॥
বিষম বিষয়-বিষে, না বুঝিয়ে সবিশেষে
ভ্রমাবেশে সবিশেষে, আপনি খাইলে।

ঝিঁঝিট—ঠেকা

সখী নয়নের মিলনে। ধ্রু॥
এত যে হইবে আগে তা কে জানে।
অপর সে সুখ এত, পরসে কি জানি হ'ত
জানি না যে সুখ কত, তারি সনে আলাপনে॥

লুমঝিঁঝিট—খং

মোসোঁ ননদী বতি বোলিও রে। ধ্রু॥
কাগনকি দিন রঙ্গে খেলনকি বা দিন
হোরি কি খেলমচী হোয়।
ওয়া দিন সোঁ মেরো প্রাণ নিওরে॥
বরষাণেকী ঘর ঘর সব কি
হোরি খেলন কি ধূমমচি হোয়।
হমরি শঙ্কিত সব খেলত রঙ্গ
সোঁ রাজদুলারি মেঁ এাকা চোর ভেইরে॥

জঙ্গলা ঝিঁঝিট—ঠেকা

কতদিনে এ দীনে তারিবে গো। ধ্রু॥
পীড়া পাই মা নিরবধি, এ শিবের অসাধ্য ব্যাধি
ভব রোগে নিস্তারিতে, তোমা বৈ কে পারিবে॥

ঠুংরি

কারাগার হ'তে তারা কারাগারে আনিলে। ধ্রু॥
বেড়িলো আপদে পদে ভ্রমাবেশে ভ্রমাইলে॥
শক্তিমতে গতি পায়, ভর করি অজপায়
মুক্তির যুক্তি-উপায়, শিবে বুঝি নাহি দিলে॥

ঠেকা

কেনে গো রসময় অসময় বাঁশী বাজালো। ধ্রু॥
অঘটন কি ঘটন উচাটন করিলো।
কি আছে শ্যামের মনে, জানিব তাহা কেমনে,
এ পীরিতি সঙ্গোপনে, আর বুঝি না রহিলো॥
ক্রমে গুরু-গঞ্জন, হ'ল নয়নাঞ্জন
কৃষ্ণমন রঞ্জন, তাই এখন লাগে ভাল॥
কালীয়ে হৃদয়ে যার, মন কিসে বশ তার
কালা কাল কি বিচার, বুঝি কুঞ্জে যেতে হ'লো॥

খিমাঠেকা

না চলে চরণ কেন চলিতে অঞ্চল বাধে। ধ্রু॥
কেন হরি অভিসারে সুখ সাধে বাদ সাধে।

কৃষ্ণকুঞ্জে আগমন, কি জানি হয় কেমন,
ললিতে বলিতে পারো, বাঁচাও সে শিব-সংবাদে ॥

গারা ঝিঁঝিট—ঠেকা

কতবার ভবে আর করিব মা আনাগোনা। ধ্রু ॥
যাতনা কত না হলো যায় না গণা। পরধুয়া
শুধুই হইল আশা, না পূরিল মন-আশা
শিবে বিবেচনা হলো, একা আনাগোনা ॥

কাফী ঝিঁঝিট—ছেপ্‌কা

বুঝিলে না আপনার হিত,
নিজগণ যতগণ তারা আপনা রহিত।
মন যে সে মনোরথে, ভ্রমে সদা ভ্রমপথে
রবে আরও কত কালী, মায়াতে মোহিত ॥

ঠেকা

যার মন আছে তারাপদে,
কি করিতে পারে তার আপদে। ধ্রু ॥
ইন্দ্রিয় বিষয়চয়, ভ্রমেতে কি ভয় হয়,
অভয় সে পদদ্বয়, শিব রাখিয়াছে হৃদে।

লুমঝিঁঝিট—ঠেকা

হেন দিন কবে মিলাবে,
চৈতন্যরূপিনী তারা আঁখি তারায় মিলাবে।
নয়ন মুদিএ রব, আর কারে নাহি চাব
এরূপে যেরূপ চাব, শিবে তাহাই প্রকাশিবে।

সিন্ধু ঝিঁঝিট—পোস্ত

অন্নদার দ্বারে আজি পাতকী পেতেছে পাত। ধ্রু ॥
পলাইতে পারিবে না, পারসিতে হবে ভাত ॥
চাহি আমি সেই প্রসাদ, যায় জনমের সাধ
যে প্রসাদ পেয়ে শিব, নাচে করে ঊর্দ্ধহাত ॥

পোস্ত

বিবাদ ক'রে প্রাণে-মনে আমারে মধ্যস্থ মানে। ধ্রু ॥
কে বড় কে ছোট ইহার এসে না তো অনুমানে ॥
মান গেলে প্রাণ থাকা মিছে, রয় যদি সে ম্রিয়মাণে,
প্রাণের দায় মান হারায়, এও যে দেখি বিদ্যমানে ॥

জঙ্গলা—ঠুংরি হোরি

চুনরি মোরি রঙ্গীওয়ে তু আপনা রঙ্গমে রঙ্গীওয়ে
ডর নাহি মনমে কোন ঘুমনমে
তুমরো অজনমে, আইয়ো রে।

জঙ্গলা কাফী—তিওট

নিধুবনে রাধারাণী রাজে। ধ্রু ॥
কি সাজে হরি, হয়েছে প্রহরী পরিহরি লাজে।
বৃন্দে আদি বৃন্দারণে, বৃন্দারক বৃন্দশূন্যে
যোগমায়া বলে ধন্যে, শিবের সিঙ্গা বাজে ॥

অথ মহালক্ষ্মীরূপং

মূলতান

মদন মথন মনোহারিণী, কেগো।
অতসী কুসুম-সম সুবর্ণবরণী।
চতুর্দ্দন্ত চারি শ্বেত-করী করে বেষ্টিত
রতনঘটে অমৃত, অভিষেকে শিবরাণী।
শোভে চারি করবরে, পদ্মদ্বয় অভয় করে
পাদপদ্ম পদ্মোপরে, পদ্মসদ্মবিহারিণী ॥
শিবহৃদি-পদ্মাসনে, মহালক্ষ্মী নাথ-সনে
হলে যোগ্য দরশনে, জন্ম-গুণে হই অধিনী ॥

খাম্বাজ জঙ্গলা—একতালা

এ পাপের মোচন যদি করে ত্রিলোচন। ধ্রু ॥
তবে হয় ক্ষয়, নৈলে মিছে করি আকিঞ্চন ॥
সেই কৃপার আশায়, এত দুঃখ প্রাণে সয়,
কি জানি হয় সংশয়, শিবের বচন।

২

চিত্রপটেতে লেখা
কি দেখালি আমায় গো বিশাখা। ধ্রু ॥
সে কি মনোহররূপ, হেরে যার অনুরূপ
ধৈরজ-লাজ ইথে না যায় রাখা।
সে যে অনিমিখে চেয়ে, আমি চেয়ে তারে চেয়ে,
চিত্রলেখা কিগুণ, এ কার কাছে শেখা।

এই চিত্র চিত্রগামী, কেমনে পাইব আমি,
উপায় করিয়া আমায় শ্যামে দেখা বিশাখা।

খাম্বাজ-জঙ্গলা—আড়া ঠেকা

বিবশ না হ'তে রসনা রে
বিবসনা নামে না রসিলে রে। ধ্রু ॥
থাকিতে আঁখিতে তারা, না হেরিলে রূপতারা
শ্রুতি-অগোচরা নাম, শ্রুতি-পথে না আনিলে রে,
গন্ধবহ নাসিকায়, আমোদে বিনাশি কায়
শবাসনা-পাদপদ্ম-সুবাস, না নিলে রে ॥
স্পর্শ হর্ষ অভিপ্রায়, শিব-শব পড়ে পায়,
থাকিতে গুরু উপায়, হেলে হারালে রে ॥

## তারারূপং

খাম্বাজ জঙ্গলা—চৌতাল

নীলবরণী নবীনারমণী
নাগিনী জড়িত জটাবিভূষিনী।
নীলনলিনী জিনি ত্রিনয়নী
নিরখিনু নিশানাথ-নিভাননী। ধ্রু ॥
নিরমল নিশাকর কপালিনী
নিরূপমা-ভালে পঞ্চরেখাশ্রেণী
নিকর চারিকর সুশোভনী
লোল রসনী করালবদনী ॥
নিতম্বে নিচোল শার্দ্দূল-ছাল
নীলপদ্ম করে করি করবাল
নৃমুণ্ড খর্পর অপর দু'করে
লম্বোদরী লম্বোদর-প্রসবিনী।
নিপতিত পতি শবরূপে পায়,
নিগম ইহার নিগূঢ় না পায়,
নিস্তার পাইতে শিবের উপায়,
নিত্য সিদ্ধা তারা নগেন্দ্রনন্দিনী ॥

খাম্বাজ-ঝিঁঝিট—একতালা

এমন দিন কি হবে শিবে। ধ্রু ॥
কালী কল্পতরুমূলে মহানিদ্রা আসিবে।
আশা হাতে ক'রে কুপথে অটন,
পথের সম্বল তায় অনাটন,
গতাগতি যত শ্রান্তি-ভ্রান্তি
সকলি নাশিবে, শিবে ॥
সুখে দেখিব স্বপন, বারাণসী-বৃন্দাবন
গোলকের লোকে এসে সহাসে ভাসিবে।
চৈতন্য চিতে পরিপূর্ণ রবে
নিত্যানন্দময় সকলি হেরিবে
অচ্যুত পদচ্যুত হ'য়ে,
ভবে আর না আসিবে শিবে।

খাম্বাজ—ঠেকা

( হিন্দী হোরী )

আরে ওভু
কোন রঙ্গ ছোঁ রঙ্গিও।
আরি শ্যাম রো রমক বড়াবক
খেলন কো আইও। ধ্রু ॥
এন গলি এনমে, হোরিকে দিননমে
কাম কাহারে তেরো মোকে বাতাও।
সব সখী এন জোরি, তুকো রঙ্গভর ডারি
বাঁশরী করোঙ্গি চোরে, আপন শামরিও ॥

জঙ্গলা খাম্বাজ—পোস্ত

আশা-বাইর প্রেমে মজে লণ্ডভণ্ড কল্লে তারা। ধ্রু ॥
ঘরে আর মন টেকেনা সেই পারিতে মজনু পারা ॥
যখন যায় প্রাণ চায়, তার মন যোগাতে হলেম সারা ॥
যে ছিল পরমার্থ ওই অনর্থে হলেম হারা।
মদে মত্ততা তায় তারা, তত্ত্ব তায় হলেম পাশরা
একি কল মা তোমার প'ড়ে তায় না যায় এক পা সরা ॥
মোহরমেতে যায় গো নিরবধি বুদ্ধিহারা,
হাসন গেলো কাদন এলো সার হ'লো বুকপিঠে মরা ॥

জঙ্গলা খাম্বাজ—ঠেকা

বাঁশী কি বিনাশিবে গো। ধ্রু ॥
অকলঙ্ক কুলে বুঝি কলঙ্ক প্রকাশিবে।

ওরে কুবংশের বাঁশী, কি ক্ষণে শ্রবণে আসি,
মন হরি নিলে সেতো, আর ফিরে না আসিবে ॥

২

মানে তো সে না মানে গো। ধ্রু ॥
হরষ পরশ রস সকলই সহমানে গো।
সেই যেন সেই নয়, বিপরীত অভিনয়,
যত কর অনুনয়, প্রণয়ের প্রমাণে ॥

·মাতঙ্গীরূপং

জয়জয়ন্তী—ঝাঁপতাল

শ্যামাঙ্গ ভঙ্গী সুরঙ্গিমা দরশনে,
মাতঙ্গী নব ষোড়শী রতন পদ্মাসনে। ধ্রু ॥
রক্ত-অম্বর পরা, গলিত সুচারি করা
পাশ-অঙ্কুশ ধরা, চর্ম্ম-খড়্গের সনে ॥
অর্দ্ধশশী ভালে, সুবিশাল ত্রিলোচনী
কাল-ব্যালিনী জিনি বেণী বিশেষণে ॥
সকল গুণ সাধিকে, অমর-আরাধিকে
ত্রাহি অপরাধিকে, শিব-তত্ত্ব উপাসনে ॥

বাহার—আড়া

ভাবনা কেন মন নিশিদিবে কিবে কর,
কাল হ'ল দিবাকর-সুতে কিবে দিবাকর। ধ্রু ॥
করে সদা ধরি কর, মহামন্ত্র মনে কর,
হরি সে, হরিষে বলি, ধ্যান সদাশিবে কর ॥

সোহিনী—আড়া

কি কররে সন্ধান, হও সাবধান
তনু-তূণ হ'তে যে যেতেছে শ্বাসবাণ। ধ্রু ॥
নিঃশ্বাস নিঃশেষ হ'লে, শম-দম-সমকালে,
তত্ত্বকরি তত্তৎকালে, হারাবে সে তত্ত্ববাণ ॥
গুরুপদ প্রাপ্তসার, করো এই আপ্তসার
শিবের বচন সার, করিলে হবে নির্ব্বাণ ॥

বসন্ত বাহার—একতালা

( হিন্দী হোরি )

হোরি খেলত ভকত-সঙ্গ
গাওত গীতরস-তরঙ্গ
নদীয়াপুর রঙ্গহি রঙ্গ
নাচত গোরা রঙ্গিয়া। ধ্রু ॥
বাজত-ঝাঁজ ডম্ফ-মৃদঙ্গ,
ধুমকিটি ধেইয়া তাধিনা ধুঙ্গ,
নিত্যানন্দ অদ্বৈত-সঙ্গ,
প্রেম-পুলক আঙ্গিয়া।
জোরি জোরি দেত তারি,
নরহরি হরি শ্রীমুরারি,
জগদানন্দ গদাই গোরি
প্রেম-অঙ্গ ভঙ্গিয়া।
মদনমোহন গৌররূপ,
রস অনূপ রসিক ভূপ,
রূপ-সনাতন চিতস্বরূপ
রসকূপ রস-রঙ্গিয়া।
নিত্যানন্দ কৃপানিধান,
প্রেম-ভকতি করত দান
জগাই-মাধাই ধরত তান,
সরস অবস অঙ্গিয়া ॥

বসন্ত বাহার—মধ্যমান

রঙ্গিলা বনরি আজু হোরি রঙ্গ শ্যাম গোরি। ধ্রু ॥
খেলে গোলাল লাল কে পূর পিচকারী।
কুঞ্জ ভওনমে, আনন্দ-মনমে
সখিগণ সঙ্গরঙ্গ গাওয়ে মধুর হোরি।
কোই ধরত তাল, নাচত নন্দলাল
সঙ্গলিএ অলবেলি, কান্থ রসিকবর।
লিএ রঙ্গ আবীর, রহিকে মুখর পর
ডারত বরাজোরি।
আপন পিয়া সন, ফাগুণ খেলন
ভইরি মগণ রাধাগোরি।
শ্যামসুন্দর অঙ্গ-পর, রঙ্গ ডারি রঙ্গ
হাসত সখিসঙ্গ, হো হো ফুকারি জোরি।

বসন্তবাহার—তেতয়া

কুসুম সময়ে যে কুসুম সব হইলো

যত কুসুম মুঞ্জরে, তাহেরি মন হরে
কুসুম শরে জারিলো।
শুনি ভ্রমর গুণগণি, প্রিয়ার গুণ গণি
মলয় মন দহিলো।
জিনে কোকিল কলগানে, কোকিল কাণে হানে
শশী কি অসি ধরিলো।

আড়ানা বাহার—আড়া

বসন্ত-কালেতে কালী বসন তো মা পর নাই,
নিত্যানন্দময়ী মধুমাসে কি চৈতন্য নাই।
হেরিয়ে অসিতধরা, বরণ অসিতধরা,
করেতে অসিতধরা, হিমকর সম তাই।
ভক্তমন মধুকরে, সদা পান মধুকরে,
দক্ষিণেরে প্রদক্ষিণে, কতগুণ গুণ গাই।
মাভৈঃ পিক কুহরে, যায় মনের কুহরে
সুখদ কর্ণকুহরে, বর্ণনে যে বর্ণ নাই।
পরিহরি হয় রাগে, প্রকাশিয়ে অনুরাগে
কামেরি ভৈরবে, শিবে চরণে দিয়েছ ঠাঁই॥

আড়ানা বাহার—মধ্যমান

সগণ গণতা কতো আর সহিবে,
একাকী হ'য়েছ তুমি একা কি করিবে।
যে সব ইন্দ্রিয়ভূত, নহে তারা বশীভূত
অচৈতন্য অবিভূত, চৈতন্য কি পাইবে॥

আড়ান বাহার—যৎ

আবার ওকি লো কোকিল ডাকিল ঐ॥
( শুন সই )
মধুর সময় রসময় এ সময় কৈ।
মলয় মন্দপবনে, আমোদিত উপবনে
একা নিরাবলম্বনে, বিরহ যাতনা সই॥

আড়ানা বাহার—ঝাঁপতাল

শারদের চন্দ্রইব বদনী ধনী
মরালগমনী, নেত্র জিনি নবনলিনা বেদাঙ্গবাদিনী।
পঞ্চস্বর গির্ব্বাণী, ষড়রাগ প্রসবিনী
সপ্তস্বর সা রি গ ম প ধ নি ধনিস্বরূপিনী,
অষ্টসখী বেষ্টনী, রমনী নবযৌবনী
বিবিধবিধ বাদ্য-গীত দশদিশ বিমোহিনী।
পিঙ্গলা-সুষম্না-ইড়া, এ ত্রিতন্ত্রে করমা ক্রীড়া
নাদ প্রতিবাদে শিবে তাণ্ডব বিধায়িনী॥

আড়ানা বাহার—তিওট

রটস্তি তবগুণ বেদে সারদে।
শেষ অশেষ বিশেষ নিগমে নিবেদে॥
শ্রুতিজন শ্রুতি পরমাপরা সে পরমপরা
রূপে প্রকৃতি পুমান আকৃতি অভেদে।
নাদরূপা রূপ কল্পনায়, বর্ণে বর্ণনীয় বর্ণনায়
বাক্যযন্ত্রে ত্রিতন্ত্রের বীণায়, হরিষে গুণ গায় নারদে॥
শিব আস্য পরিকরি লাস্য বেদাগমে ভাস্য
তন্ত্র স্বতন্ত্র মন্ত্র বিস্তারি, জীবেরে নিস্তারিতে তব প্রসাদে॥

বেলাওল বা হামির—মধ্যমানের ঠেকা

দোলেরে জগদম্বে, সরস সমীর অবলম্বে॥
অধরে রুধির-ধারা, ধায় পিচকারী ধারা
নরশির কুমকুম চলে অবিলম্বে।
রুধির মিশ্রিত রেণু, আবিরের পরমাণু
উড়ে ভালে ভানু-কৃশানু প্রতিবিম্বে।
হরি রস-রঙ্গ রঞ্চে, শিব হৃদ-দোলমঞ্চে
বহু অবলম্বিত চিকুর-কদম্বে।

অথ বগলামুখার রূপ

কেদারা—ধামার

রতন-গৃহে কেরে রতন-সিংহাসনোপরে
ষোড়শী সুরেশী শিবেশা বাণী॥
পাতাম্বরী পীতবর্ণা, যায় না সে রূপ বর্ণা
স্বর্ণালঙ্কার ভূষিতা, বগলা চন্দ্রভালিনী।
( কেরে ) দনুজরসনা ধরি, মুদগরেরে ঊর্দ্ধ করি,
রবি-শশী-অনল সে ভা[illegible] [illegible]নয়নী।
তবাচ্চর্ন আলোচন, [illegible]বে দুঃখ বিমোচন,
শিবের অভীষ্টসিদ্ধ, অ[illegible]র প্রদায়িনী॥

ধানেশ্রী—আড়া

( হোরি )

হোরি খেলন দেয়রি ননদিয়া,
হোরি খেলন দেয়রি মন দিয়া।
সোই তু কহেগি, সোই মেঞ্র করোজি,
ফাগুন মে যশ নেয়রি।
কাল গেরা রেএঞ উধোম মেলো
মো পর সহন পরেরি।
এ মাই কৃষ্ণ মে মেরে প্রাণ বসতহেঁ
হামোহঁ কাহা লাগ চোরিরে ॥

সোহিনী—আড়া

যেমন মোহন শ্যাম তেমনি মোহিনী,
গলে গলে যুগলে কি ঘনপাশ সৌদামিনী ॥
করে করে কর ধরা, রাসরসে নৃত্যপরা
শিব সংগোপিয়ে কায়, গায় তায় সোহিনী ॥

বেহাগ—মধ্যমান

( হোরি )

লাখবাণ কাঞ্চন, জিনিয়ে গৌরবরণ
যেন অরুণ-কিরণ, আবির আবৃত অঙ্গে।
শ্রীঅদ্বৈত-নিত্যানন্দ, ব্রজভাবে-প্রেমানন্দ
লইয়া ভকতবৃন্দ, নাচে বেড়িয়ে গৌরাঙ্গে।
প্রিয় গদাধররায়, নরহরি হোরি গায়,
আনন্দ উথলে তায়, প্রেম-অমিয়-তরঙ্গে।
জগদানন্দ সুস্বরে, মধুর সঙ্গীত করে,
গৌরীদাস তাল ধরে, রসাবেশ রসোরঙ্গে।
প্রেমভরে শ্রীমুরারি, হরি-রসরঙ্গে ভরি
রঙ্গে ভরি পিচকারী, দে গৌরের অঙ্গে ॥
একে ভাবে উতরোল, তাহে সঙ্কীর্ত্তন-রোল,
হরি বলে হরিবোল, পূরব-ভাব-তরঙ্গে ॥

বেহাগ—আড়া

আরি মেঞতো পীয়া সঙ্গে খেলজি হোরি,
কাহা করেগী মেরি সাস-ননদিয়া
বহুত করি মো শো জোরি।
হামারি চুনরিঞা রঙ্গমে ভিজোই
শ্যাম পীতপট বোরি।
আনন্দঘন প্রভু তুহারি
দরশন কো চিরঞ্জী রহো হঠ জোরি ॥

বেহাগ—আড়া

কি করি দরশন ( রাজরাজেশ্বরী )
রক্তবর্ণা ত্রিনয়না ভালে শশী সুশোভন।
কমলজ কমলাক্ষ, রুদ্র-ঈশ-বিরূপাক্ষ
পঞ্চপ্রেত নিরমিত, বসিবার সিংহাসন।
শোভাকরে চারিকরে, পাশাঙ্কুশ-ধনু-শরে
প্রতি অঙ্গে প্রভা করে, বিবিধ ভূষণ।
সৃজন-পালন-লয়, রাজকার্য্য এই হয়,
প্রজাপতি প্রজা তবু ভিক্ষারি শিবের ধন ॥

২

যোগেযাগেতে রে জাগাও সে প্রেয়সারে। ধ্রু ॥
কস্তুরীকে ঘুমায়েছে যে শিবের শিরসি ওরে।
সহস্রদল শয্যায়, অতি সুখে নিদ্রা যায়,
সচৈতন্য করি তায়, ধন্য কর এ নিশিরে ॥

বেহাগ—আড়া মধ্যমান

জাগো গোকুল কুণ্ডলশ্রবণী ( কুরঙ্গনয়নী রাধে ) ।
কালরাত্রি ভাল বটে, অভিসারে বিনোদিনী।
ষট্‌চক্র ছেদ করি, গুরু-গঞ্জনে পাশরি
চল গো ব্রজসুন্দরী, অপ্রচুর রজনী ॥
কৃষ্ণ কুঞ্জে বসি জাগে, মনের অতি অনুরাগে
উপহার করি আগে, চিন্তাকরে চিন্তামণি ॥
নয়নে গলিত ধার, তব নাম মূলাধার
শিব স্মরি এস কুঞ্জে, কুঞ্জরগামিনী ॥

ভৈরবী টোড়িমিশ্রিত—ঠেকা

মা, এ পাতকী, নিতান্ত নিপাত কি হইবে (গো)। ধ্রু ॥
অপার মহিমা সে, ভবে মহিমা সে নাহি রবে।

কত জনে তারিয়াছ, যে ডাকে মা তারি আছ,
যা না হবার হয় যদি, শিবের কথা জানা যাবে ॥

২

এ নারকী তব করুণার কি লেশ পাবে না (গো)। ধ্রু ॥
ষড়রিপুর ষড় যন্ত্রণা গেলে যন্ত্রণা যাবেনা।
ভবে এনে না চাহিলে, একবার ফিরে না চাহিলে,
জানী লাখের কের দিলে, শিবের কথা রবে না।

গারা ভৈরবী—আড়াঠেকা

হরে হরে, যে দুখ হরে হে,
এখানে কি প্রয়োজন, ফিরে যাও তারি ঘরে। ধ্রু ॥
সেই তব ভালবাসা, হেথা কার বৃথা আশা,
শিবজ্ঞানে যাত্রাশুভ, নিশির শেষ প্রহরে ॥
(যে দুখ হরে)

২

হায় হায়, রজনী পোহায়। ধ্রু ॥
হুতাশ হুতাশনে অঙ্গ দহায়।
আশার ছিল আশয়, তারা হইল সংশয়,
অতিশয় কত সয়, তায় আমি নিঃসহায়
রজনী পোহায় ॥

গারা ভৈরবী—ঠুংরি

মন-ভ্রমরে বলি, কেন ভ্রম অকাজে,
এত কিসে ভালবাসা, বিষয়-কেতকী-রজে
শিরসি সহস্রদলে, বসি নাহি মধু খেলে,
বিশেষে সে লুব্ধ হ'লে, বিশেষে মজিলে লাজে ॥

ভৈরব—চৌতাল

কুঞ্জরবদন রদন এক সুশোভিত,
লম্বোদর চারি কর গলে যোগ-উপবীত।
সিন্দুরবরণ, ইন্দুর-বাহন
ইন্দুর কিরণ কি আভরণ বিভূষিত।

ভৈরবী—ঠুংরি

ভ্রমিতে ভ্রমিতে মনরে ভ্রমিতে অজ্ঞান হ'লে।
বিষয়-বাপী-আশায় মৃগতৃষ্ণা বাড়াইলে।
ভাবিলে জীবন পাবে, পিপাসা সে দূরে যাবে,
কালাহ্রদে জুড়াইবে, নিরাশে নিরাশ হলে ॥

## ভৈরবীরূপং

ভৈরবী—ঠুংরি

হৃদি-পদ্মাসনে কেরে বিহরে মা ভৈরবী।
চতুর্ভুজা অক্ষ-পুস্তিমালাধর মা ভৈরবী। ধ্রু ॥
রক্তবর্ণা ত্রিনয়না, মুণ্ডমালী সুভূষণা
ভালে খণ্ড শশী, প্রতিপদে প্রভাকরে রবি ॥
মনে মনে মনোযোগ, কর এই মনোযোগ,
যদি হয় যোগাযোগ, শিব হ'য়ে পদে রবি ॥

ভৈরবী—মধ্যমান

শিবের মন্দিরে মনরে তিলেক কর বিশ্রাম।
ভ্রমণের শ্রান্তি শান্তি হ'লে যেও নিজ ধাম ॥
না রবে অপর সাধ, পাবে পরাৎপর সাধ
বিজয়ার বিজয়ারো, সিদ্ধি পাবে অনুপম।

সিন্ধু ভৈরবী—মধ্যমান ঠেকা

একি, দোষ খণ্ডিতে বুঝি আইলে শ্যাম। ধ্রু ॥
প্রভাত যে হয়, প্রেম-প্রস্তাব তব বুঝিলাম।
সে বুঝি চিন্তা রমণী, পেয়েছিলে গুণমণি
শিব-বার্ত্তা বল শুনি, পুরেছে তো মনস্কাম ॥

গারা ভৈরবী অথবা ললিত—মধ্যমান আড়া

এই নিদারুণ কথা, কেনে সখী কয় কয় গো। ধ্রু ॥
বুঝি, অকরুণ অরুণ উদয় হয় হয় গো।
চন্দ্র চলে অস্তাচল, হেরি চিত সচঞ্চল,
শিব শুক-শারি জাগায়, বলে শ্যামের জয় জয় ॥

কালাংড়া—আড়া ছেপকা

দেহি পারণধাত্রী, অন্নদা অন্নদাত্রী
হরিলে ভবের ক্ষুধা বিধির বিধাত্রী।
পরশি পলান্নসুধা, হর জনমের ক্ষুধা
জঠর-যন্ত্রণাযোগে, গেলো শিবরাত্রি ॥

কাণাড়া—পোস্ত

ভবের বাজারে এসে কি নিবি কি নিবি রে।
আশারই পশারি হেথা, রয়েছে দু'সারিরে। ধ্রু ॥
এ হাটে সে গন্ধ নাই, রিপুরই প্রাধান্য তাই,
নয়ন মুদি দু'কান ঝাঁপি, দেখ কিছু নাই রে।
এনে সাথী হবে কেবা, বেশাতি বা আছে কিবা,
তবে হয় ভাঙ্গাইতে পার যদি মোহরে।

আগমনী

ভৈরবী—ধামার

আনিয়ে দেহ প্রাণ উমারে : ধ্রু ॥
মন কেমন করে কি হলো আমারে।
কত দিন দেখি নাই, মা মা বাণী শুনি নাই,
রয়ে রয়ে মনে পড়ে, সে গুণধামারে।
যে দিকে সেদিকে চাই, উমারে দেখিতে পাই,
আঁখি আগে দেখি সেই, স্বর্ণ-প্রতিমারে।
এই জেন জয়াদাসী, দ্রুত আসি হাসি হাসি,
বলে ঘরে নেও তোমার শিবের বামারে ॥

ললিত ভৈরোঁ—মধ্যমান আড়া

( হোরি )

আও পীতমপ্যারে তোম সঙ্গ খেলোঁ হোরি,
জাতর এন বিতি মোকো ননদীয়া বোরি।
হাম কুলকামিনী, ইহ বনবাসিনী
মুরলীকি ধুন শুনি, বনি আওরি বাওরি
আবির কেশুর রঙ্গ, লিএ সব সখীসঙ্গ
রঙ্গহিঁ খেলতি রঙ্গ, অঙ্গপর অঙ্গভারি।

ললিত—মধ্যমান

মন মধুকর, কোন্ মধু কর অন্বেষণ,
মধুপুরীতো আলয় আছে তব কাম্যবন। ধ্রু ॥
বিষয় কেয়ার পাতে, একে আর হবে তাতে,
রজ: তমঃ এ দু'য়েতে, সত্ত্ব হবে না গ্রহণ ॥

আগমনী

ললিত—খৎ-আড়া

গিরি সে কি ভুলে বৈলে
গিরীশে বলে পাঠাবে। ধ্রু ॥
নৈলে সে'ত আশুতোষে কি ব'লে উমা আসিবে।
জামাতা সে গুণনিধি, মিলায়েদিয়াছে বিধি
এ করুণা শুনিলে তার, করুণা হবে।
তিন দিন রেখে ঘরে, ফিরে পাঠাব উমারে,
সাধে সাধ কিবা করে, শিববাক্য কে লঙ্ঘিবে ॥

বামনরূপং

ললিত—সওয়ারি

আরে আরে ভজ মন,
( অদিতি-নন্দন বামন মনোহারি রূপে )
বলিরে ছলিলে একি লীলা করিলে সৃজন।
চরণ-নলিন সুধা সুরধনি-পাবন
ত্রিভুবন জন ত্রাণ কারণ কারণ।

দ্বাদশ রাশিতে গীত

কেদারা—ঠেকা জলদ তেতালা

মেষপ্রায় অসুরে মারে, বৃষভ পতির পরে
মিথুন রূপে একে রে। ধ্রু ॥
বিকট কর্কটাকারে, জটা ছটা ছটাধরে
ব্রহ্মকটা ভেদকরে, সিংহনাদ হুহুঙ্কারে।
কুলকন্যা রণে কেনে, তুল্য নাই সেরূপ সনে,
তুলা কোটী শ্রীচরণে, বৃশ্চিকের আকারে।
ভ্রূধনু অপাঙ্গ শরে, কর্ণকুণ্ডল মকরে
বিস্মিয়ে রেখেছে তারে, গণ্ডস্থলে শোভা করে।
কুচকুম্ভ-ঘটদ্বয়ে, স্থাপিয়ে রাখি হৃদয়ে,
মীন কেতু নিজালয়ে, থাকি শিবে যোগ করে।
দ্বাদশাশির স্তব, করে শিব মহোৎসব
ত্রাণ পায় মহৎ সব, বিনাশি পাপরাশিরে ॥

টোড়ি—জলদ একতালা

বলি মন-ভ্রমরে কি ধ্যানে বাগানে,
অতি সুমনে প্রতি সুমনে মধুরতানে মধুরতানে।
তাল আনারস, ফল নানারস
নারিকেল কলা নানা কেমনে।

যা মনে বুঝিলে, রসাল শ্রীফলে,
ভুলে সতত গেলে না কেনে।

### আগমনী

আশাবরি—একতালা

নগ নগরবাসারে এসময় এই কর উপকার। ধ্রু ॥
কৈলাশেতে গিয়ে, শিবেরে মাগিয়ে
এনে দেহ প্রাণ-উমারে আমার।
হ'ল বর্ষাবধি, ভাবি নিরবধি
তদবধি পাই নাই সমাচার।
একে স্বামী সে পাষাণ, শরীর অসান,
উমা বিনে গৃহ শ্মশান আকার।

আশাবরি-টোড়ি—যৎ এবং ফেরতা

( হোরি )

রৌজ ভরি শারি ব্রজকী অঙ্গনমে,
মচোরি হোরিকি ধূম মচোরি কুঞ্জনমে।
খেমটাতে কাঁহা নন্দলালন চুপকে ছেপকে গেও,
হাম ছব গোয়ালনকি বালন খেলন কো আঁইও।

প্রথমতাল

এত যমুনাতট, ওত বংশীবট
ভাঁতি ভাঁতি পুছি বুলি ফুলনমে।
ইতকো ফুকারো, অন্ত ন যাঁও
তনক পরেগী তো কানকি কানমে॥

আশাওরি—আড়া মধ্যমান

আশারে, ওরে যার তরে আসা হেথা
ভালবাসা হলো না রে।
যে তোমার স্থলকায়, সজেতে লইবে কায়
পায় পায় অনুপায়, সঙ্গী কেহ হ'লনা রে॥

২

রসনারে, ওরে রসনারে কেন সদা কালীনাম রসে।
ত্যজ অন্য আলাপন, নামে কর প্রাণপণ
যত বল যোগবল, সম্বল শিব-রসে॥

সোহিনী—আড়া মধ্যমান

( হোরি )

বাদী হামারি ভেই ঘরকি ননদিয়া।
পীয়াছোঁ রঙ্গহোঁ হোরি খেলন নদীয়া। ধ্রু ॥
মরমকি বেদন, ভেদ না জানত
ছেরত বাত সগর বৃন্দাবন।
সগর কুসুমবন, রঙ্গ চৌরঙ্গি আপন,
কোয়ে না বোলত, মেরো মন উকলত,
পবন চলত লিয়ে, মুরলী কি ধুনিয়া।

সাহানী—মধ্যমান

বিষম বিষয়-সন্নিপাতে ঘেরিলো তোমারে,
জরজর কলেবর ডাক বৈদ্যনাথেরে।
প্রলাপ অলাপ কত, করো হএ অভিভূত
কিসে করিবে রহিত, ঘোর আশা-পিপাসারে।
সেবে কিরে এ যাতনা, বিষাক্ত-বটী সেবনা,
গুরু-গুণগান পথ্য পিবে, সৌরভিত নীরে।
এইমত আয়ুর্বেদ, নির্ব্যাধি হলে নৈবেদ্য
পরিণামে শিব পূজি, ভুঞ্জাইবে বৈষ্ণবেরে॥

### আগমনী

আলাইয়া—মধ্যমান

স্বপনে হেরিয়ে উমায় প্রাণ বিদরে।
সে ভুলে রবে কেমনে, যে যারে ধরে উদরে।
যেন সেই স্বর্ণলতা, বিধুমুখ নির্ম্মলতা
গলে ধরি বলে কথা, মা ব'লে ডাকে আদরে।
যেন নানা উপহার, উমা করিছে আহার
কোলে করি গুহ-গজানন দুই সহোদরে।
যে আনন্দ নিদ্রাবেশে, চাক্ষুষে কবে হবে সে,
শিবের দয়া হলে সে, পাঠাইবে সমাদরে।

### আগমনী

আলাইয়া—আড়া মধ্যমান

ঐ এল উমা, তোমার ভবনে,
অচেতনে ধরা-শয়নে মেনকা কেন কান্দিছে। ধ্রু ॥

হেরগো হেরম্বে, কি কাজ বিলম্বে
তোমার উমার কুমার-চাঁদে পেয়েছ ॥

আলাইয়া—মধ্যমান

হিম-ধরাধর, কেমনে পরাণ ধর,
না হেরে উমার সে বদন-শশধর ।। ধ্রু ॥
আশার কি পথ চাও, আমারে যদি বাঁচাও
আপনি আনগে উমা, সঙ্গে করি গঙ্গাধর ॥

## শ্রীকৃষ্ণের পূর্ব্বরাগ

আলাইয়া—আড়া

সখা সুবল বলো সখা হে
সে ধনীকে জানি বটে । ধ্রু ॥
প্রতিদিন হেরি তায়, যমুনায় নায় ঘাটে ।
সুবর্ণ জিনিয়ে বর্ণ, বর্ণনেতে হারে বর্ণ,
সেই সে যে বটে, আমি যা দেখেছি চিত্রপটে ।
কালিন্দীর কাল-জল, রূপেতে করে উজ্জ্বল
হেরি ভরি আঁখিজল, বংশীবটের নিকটে ।
সে রাধা-প্রকৃতি ধন্য, গোপীরূপী অবতীর্ণ
শিব-শুক-নারদ, যার নাম বেদে রটে ।

বিভাস—মধ্যমান

জানি, যাও হে কেশব, এসব ভবে কে সবে । ধ্রু ॥
( এখন ) কৈ তব সে ভালবাসা, যদি কৈ ভবে ॥
( কৈ ভব শ্যাম )
নিশি ছিলে যাকে লয়ে, ফিরে যাও তার আলয়ে,
এখানে দেখিলে বন্ধু, কলঙ্কে ভাসিবে সবে ॥

বায়োয়াঁ—ঠুংরি

( হোরি )

আব মেঞ্ড কেয়ছে নিকচো,
( হোরি কি ধুমন মচি )
রঙ্গিয়া ভঙ্গিয়া ছঙ্গিয়া মিলে
রঙ্গী ছারি রঙ্গছো ।
গোকুলমণ্ডল, রঙ্গে রঙ্গ ভেল
লালকি খেলন ছো ॥

জিয়ারা কম্পত, মন উন্মত
মুরলী কি ধুনিছো ।
আনন্দহি ঘন, শ্যাম দরশন
ডরহু ননদীছো ।

বায়োয়াঁ—ঠুংরি

শুধু পরশো না হ'ল ॥ ধ্রু ॥
কলঙ্ক তাহার তরে, তারে পরশ না হ'ল ॥
লোকে হ'ল জানাজানি, আমি কভু যা না জানি
আমার সে চিন্তামণি, তাতো পরশ না হ'ল ॥

২

অন্ন-দায় ডাকি তাই গো,
অন্ন-দায় রাখ মোরে । ধ্রু ॥
কাল অতীত, পাছে বল আমায়
পতিত, অতীত হেরে ।
ত্রিলোক তব অতিথি, নাহি তোমার অধীন অতিথি
জঠর-যন্ত্রণায় বেঁচে, তোমার শিব উপাসনা করে । )
( অন্নদায় রাখ মোরে ) ।

বায়োয়াঁ—খেমটা

ঐ মুরহর হরবেশে । ধ্রু ॥
কে সে, নিধুবনে এসে প্রবেশে ।
কিবা সেজেছে ভৈরব, বদনে রাই রব
সব কি শিবের ভিক্ষাছলে, লবে সে ॥

বাগেশ্রী—মধ্যমান

ষোড়শী শারদ পঞ্চদশী শশীবদনী । ধ্রু ॥
চতুর্দ্দশ ভুবনেশী, আসি ত্রয়োদশী,
তারকে দ্বাদশী, রাশিনয়নী ।
একাদশ রুদ্রাণী, দশবিদ্যারূপিণী
নবরাশি ভ্রু জিনি, অষ্টসিদ্ধি প্রদায়িনী ॥
সপ্তস্বরাময়ী বাণী, ষড়্ঋতু বিনাশিনী
পঞ্চম স্বরনাদিনী, চারু চারি নিকর পাণী
ত্রিনেত্রা নৃত্যপরায়ণী, দুই পক্ষে রক্ষ শিবে
একাম্বর নিবাসিনী ॥

ধূমাবতী রূপং।

পরজ—একতালা

একা কে কাকধ্বজ রথ আরোহিণী।
ধূমাবতী ভগবতী ধূমাবরণী। ধ্রু ॥
বিষ খাইতে নাহি কুলায়, বামা বামকরে করি কুলায়,
হেলায় দক্ষিণ কর হেলায়, সুবিস্তার বদনী।
জীর্ণা-শীর্ণা বপু অবয়বা, বৃদ্ধা বিধবা কতই অবয়বা,
পবন হিল্লোলে, স্তনদ্বয় দোলে জগজ্জনজননী।
অন্নদায় এ যে দেখি অন্ন-দায়, মৃত্যুঞ্জয়-জায়া
বৈধব্য-দশায়,
পাগল হ'ল শিব, এই অভিপ্রায়, গৃহিণী পাগলিনী ॥

কাশীনাথ গঙ্গোপাধ্যায়াত্মজ—
কালিদাস গঙ্গোপাধ্যায় বিরচিত।

ভৈরবী—হোরি

কেও কামিনী, শ্মশানবাসিনী
শোভিত অলক্ত-রেখা, চরণ দুখানি।
দ্বিভুজাকৃতি করে, অভয়া সভয়া করে
আশুতোষ হৃদিপরে বিহারকারিণী।
মাভৈঃ মাভৈঃ রবে, হুহুঙ্কার করে শিবে
নাচিছে ভবানী ভবে, শিব-সিমন্তিনী।
দ্বিজ কালিদাসে কয়, মন মজ ঐ পায়
না রহিবে ভব-ভয়, শিব-বাক্য জানি ॥

ভৈরবী—ঢিমা

তারো তারো নিস্তারিণী,
ভব-ভয়ে অভয়ে মা ত্রৈলোক্য-তারিণী।
বরদে বরদা বামা, শরণ লয়েছি শ্যামা,
গতিহীনে গুণধামা, দিও চরণ দুখানি।
ক্ষেমারূপে ক্ষেমঙ্করী, চরযোগে চিত্রেশ্বরী,
দিয়ে তারা পদ-তরি, দেখ' চৈতন্যরূপিনী।
কালীর অন্তরে কালী, নৃত্য কর' নৃত্যকালী
অন্তকালে রক্ষাকালী, ভেবে যেন যায় প্রাণী ॥

২

আশা-পথে রেখে প্রাণ
রজনী প্রভাত করে, প্রভাতে দহে মন।
ভানু উদয় আকাশে, দেখিয়ে মন-হুতাশে,
না রহে অন্তরে বাসে, ভাবিয়ে অদর্শন ॥

ভৈরবী—ঢিমা

মিলন-সুখ না ফলিতে অঙ্কুরেতে পোহাইল যামিনী।
রজনী প্রভাতে, রবির উত্তাপে
মুখ মলিন তখনি।
অনেক যতনে, বারি-বিসর্জ্জনে
নিযুক্ত নয়নে, রাখি অমনি ॥

ভৈরবী—কাওয়ালী।

বল বল ভবানী বাণী বদনে,
ভা ভাবনা ভাবনা কেন মনে।
ধিক্ ধিক্ ওরে মন, গেল গেল ওরে দিন,
আশা কিছু নাহি দেখি, জীবনে।
শঙ্করী শিবানী শ্যামা, বগলা বরদা বামা,
তা ভাবনারে তারে নারে নারে।
কঙ্কালী নাম সার, যারপর নাই আর
ভাবনারে কেনে ॥

ভৈরবী—জলদ

ভুলনারে ভোলা মন, শেষের সে দিন,
কখন ঘেরিবে আসি কৃতান্ত-শমন।
নিরাকার দূত তায়, হৃদিকম্প দেহ হয়,
তেজ দম্ভ নাহি রয়, ধরাতে শয়ন।
ভূত পলায়ে যায়, জীবাত্মা হরিয়ে লয়,
শূন্যদেহ পড়ে রয়, ত্যজে বন্ধুগণ।
কালী বলে তারে ভাব, যে নাশিবে ভাবনা-ভব,
অনায়াসে কাল কাটায়, সহায় শ্রীচরণ ॥

ভৈরবী—ঢিমা

কেন ভুল মন তারে,
অনিত্য ভাবিয়ে নিত্য, আছ মায়াঘোরে।

ত্যজ মায়া-দম্ভগুণ, ভাব সত্য-নিরঞ্জন,
না রহিবে এই দিন, শমন-সংহারে।
স্পন্দে স্পন্দ মিশাইবে, বাক্য মুখে না সরিবে,
পঞ্চভূত পলাইবে, পড়িবে ফাঁফরে।
কালী বলে এই বেলা, ছাড়রে অনিত্য খেলা,
ভাব মন গিরিবালা, মন ঐক্য ক'রে॥

ভৈরবী—আড়া

তারিণী হবে গো তারিতে,
ধ'রেছ নিস্তারিণী নাম জীব নিস্তারিতে।
তব তত্ত্বজ্ঞানী যারা, মুক্তিপদ পায় তারা
নির্গুণে ভজনহারা, আমি তো জগতে।
দয়াময়ী নাম-গুণে, ভরসা আছে গো মনে,
নামে গতি বিহীনে, নারবে পতিতে।
কালিদাসে কৃপা করি, দিয়ে তারা পদ-তরি
অন্তে যেন রূপ হেরি, নয়ন মুদিতে॥

২

কি লাগিয়ে শশীমুখি মলিন হেরি বদন,
তবে বুঝি শশীভ্রান্তে রাহু আকর্ষণ।
চকোরের আশাবারি, পূর্ণ চাঁদে পূর্ণ করি,
রাহু হয় তাহে অরি, সুধা বিনা দহে মন॥

সিন্ধু—আড়া

মিছে কেন মধুকর কণ্টক কেতকী ফুলে।
অঙ্গহীন হবে তব, রজো অঙ্গে পরশিলে॥
যাও যাও সুধাকর, সুধা পদ্মে পান কর,
বিকসিত শশধর, কুমুদ সলিলে॥

ভৈরবী—জলদ তিতালা

মায়াতে ভুলিয়ে রাণী ভাব কেন অনিবার,
জগত জননী যিনি, তিনি নহে কন্যা কার।
ইচ্ছাময়ী ইচ্ছা করে, সৃষ্টির সৃজন করে
তুমি কি রাখিবে তাঁরে, সাধ্য কি তোমার।
ইন্দ্রাদি দেবগণ, ভাবে সেই শ্রীচরণ,
বধিতে অসুরগণ, শরণ লইল যার।
দ্বিজ কালিদাসে ভণে, ব্রহ্মময়ী ত্রিভুবনে,
ছাড়া নহে কোন খানে, ভেবে দেখ সার॥

২

পুনঃ কি হেরিব সখা সে বিধুবদন,
স্বপনে হেরিয়াবধি যে হরিল প্রাণ।
কখন চিনিনে তায়, ঘটনা হইল দায়,
ঘটাইতে প্রাণ চায়, একি অলক্ষণ॥
মনের যে আকিঞ্চন, করে তারে অন্বেষণ
লজ্জা তাহে সর্ব্বক্ষণ, করএ বারণ॥

৩

একান্ত শঙ্কর যাবে শঙ্করী লইয়ে,
বিনয়ে কি ফল, বল উমারে রাখিয়ে।
এত শুনি রাণী ধায়, পাগলিনী সম প্রায়
উমারে বিলম্বে দেয়, শঙ্করের হাতে দিয়ে।
গিরিপুরী শূন্য হেরে, শুনিতে কি রাণী পারে,
নয়নেতে বারি ঝরে, উমা না দেখিয়ে।
কালী বলে ভাব মিছে, উমা সদা বিরাজিছে
তাহার কি বিদায় আছে, দেখ না ভাবিয়ে॥

ললিত—জলদ তিতালা

রসনা বাসনা সদা ডাকি মা তোমারে,
মন বাধ্য নহে, সাধ্য তিলেক অন্তরে।
মায়াতে চেতন হরে, দারাপুত্র নৃত্য করে,
স্নেহ বাড়ে মোহ-ঘোরে, তাহার উপরে।
নিস্তার যে গতি-বিহীনে, শুনিতে পাও না কেনে,
সেই আশে অভাজন, ডাকি গো কাতরে।
কালী বলে এই বেলা, ত্যজরে অনিত্য খেলা,
মনে জপ সেই মালা, প্রেম-ভক্তি-ডোরে॥

২

অন্তরে অন্তর ক'রে সজনি কেমনে ছিলে,
অন্য আশা পুরাইলে কি একাকী বঞ্চিলে।
বিনা দোষে দোষী ক'রে, বিচ্ছেদেরে সমাদরে
রাখিলে হে হৃদি-পরে, আশাতে নিরাশ হ'লে।

৩

প্রভাতা হইবে বুঝি সুখের নবমী নিশি,
অকস্মাৎ মলিনা কেন হেরি উমার মুখশশী।
প্রফুল্লিত উমা দেখে, তিন দিন ছিলাম সুখে
বিষাদে প'ড়ে বিপাকে, পশিল দুখের রাশি।
আয় গো মা, আয় গো কোলে,
ডাকি মুখে মা মা ব'লে,
দশমী প্রবল হ'লে, লইবে শঙ্কর আসি।
কালী বলে একি দায়, সুখের রজনী যায়
উমারে বিদায় দেয়, রাণী লয়ে পুরবাসী॥

৪

ওহে শিখর, হের শূলপাণি,
নবমী না হ'তে শেষ আইল আপনি।
কি করি কি করি বল, বুঝি নিশি পোহাইল
দশমী প্রবলানল, দহিবে অমনি।
ল'য়ে গেলে উমাধনে, অন্ধ হব দু'নয়নে
কি ফল রেখে জীবনে, যে জীবন-পরাণী।
কহে দ্বিজ কালিদাসে, কি কাজ আর গৃহবাসে,
চল যাই হর-পাশে, রাখিতে শিবাণী॥

৫

কি সাধে বিষাদ আজ করিলে বিধাতা,
নবমী না হ'তে শেষ আইল জামাতা।
জামাতা হেরিয়ে রাণী, শিরে করাঘাত হানি,
ধরাসনেতে অমনি, হইল পতিতা॥
একথা কহিব কায়, উদরে ধ'রেছি যায়,
তারে গো দিতে বিদায়, নহি সন্তুষ্টা।
কালী বলে কাল, এ নবমী নিশি পোহাল,
বিদায় যে দিতে হ'ল, উমা-স্বর্ণলতা॥

৬

হের গিরি হর এলো শঙ্করী লইতে,
বৃষভবাহনে যান ঢুলিতে ঢুলিতে।
কি করি কি করি বল, নবমী-নিশি পোহাল,
দশমী প্রবলানল, উত্তাপ নারি সহিতে॥
ব'লে রাণী পড়ে ধরা, চক্ষে বহে বারি-ধারা,
লয়ে যাবে আঁখিতারা, পুনঃ কি পাব দেখিতে।
কালী বলে একি দায়, সহিতে কি পারে মায়,
হৃদি বিদরিয়ে যায়, উমারে বিদায় দিতে॥

৭

কি হবে চঞ্চল হ'লে থাকিতে যামিনী,
অস্ত হবে, শশী যাবে, ভানু আসি প্রকাশিবে
নিরাশ তখনি হবে, ওহে গুণমণি।
শশধরা নিদ্রাভরে, রয়েছ হে হৃদি-পরে
ফেলিতে বিচ্ছেদ নিধি, যতন এখনি।

৩

বলিতে যে মনেরি কথা বিরলে নাহিক পাই।
কদাচ মিলন হয় একাকিনী তাহে নাই॥
ক্ষণেক মিলন হয়, যদি বা কখন তায়
বলিতে যে মনে হয়, অভিমানে ভুলে যাই॥

৪

কেনরে আইলে প্রাণ রজনী অন্তে।
নিরাশয়ে সর্ব্বরী ছিলামও সুখেতে॥
হেরে যে মলিন মুখ, বিদরিয়ে যায় বুক,
উপজে বিরহ দুখ, ঢুলু ঢুলু আঁখিতে॥

ভৈরবী—ঢিমা তেতালা

প্রকাশ নয়নেতে বল যাইতে,
শশী যে যাইলে অন্তে অরুণ উদয়েতে।
চকোরী বঞ্চিত হয় পরস্পর মিলনেতে।
সুখ-আশে নিদ্রাতে, র'য়েছ কপটেতে,
মিলন প্রমোদে হ'লে প্রাণ, রবির প্রভাতে
ভানুতে, কলঙ্ক হবে সুখ-অরি নামেতে॥

ভৈরবী—যৎ

মদন মনে মন ক'রে চুরি,
কেমনে রহিলে প্রাণ দুঃখিনী পাসরি।
কব কায় প্রাণ যায়, অদর্শনে মরি।
লোকের গঞ্জনা, সহে নাগো প্রাণে
সেই জ্বালায় জ্বলে মরি॥

সিন্ধু-ভৈরবী—জলদ

ভাল আছে ভুমিয়ে প্রাণ সেই তোরে ভাল,
তব সুখে মম হৃদি প্রফুল্ল হইল।
আমার মিলনে, হ'য়েছিলে জ্বালাতন
এবে মনোমত নিধি পেয়ে, সে দুখ ঘুচিল।
যাহার সুখেতে সুখী, হইয়াছে বিধুমুখী,
যেন নাহি দেয় ফাঁকি, প্রমাদ রহিল।

সিন্ধু—হোরি

সখী তা'র বিহনে,
কে যুঝিবে আগা হ'য়ে বিচ্ছেদেরি সনে।
মদনেরি পঞ্চবাণে, খরসান হানে প্রাণে
নিষেধ নাহিক মানে, নিবৃত্তি-কাননে॥

সিন্ধু ভৈরবী—জলদ তেতালা

উচ্চৈঃস্বরে ডাকি মাগো শুনিয়ে কেন শুন না।
অরুণ-অঙ্গজ-ভয় এড়াতে হৃদে বাসনা॥
হ'য়ে থাকে দোষ যদি, ক্ষম মাগো পুত্র প্রতি
তনয়ের আবদার, মা বই কেহ সহে না।
কু পুত্র যদি মা থাকে, জননী না ত্যজে তাকে
তবে কেন মম প্রতি না হ'ল করুণা।
কালী ব'লে ত্যজ ভয়, রাখ মন রাঙ্গাপায়,
কি করিবে শমনে তায়, যে করে সাধনা॥

সিন্ধু আলিয়া—জলদ তেতালা

নিস্তার মা গঙ্গে মোক্ষদায়িনী।
দ্রবময়ী ভাগীরথী ভীষ্মের জননী॥
হরের মনোহারিণী, হরমৌলি-নিবাসিনী,
জাহ্নবী ত্রাণকারিণী, মকরবাহিনী।
অবনী-মণ্ডলে আসি, ঐরাবত করী নাশি
ভক্তেতে দয়া প্রকাশি, সলিল আপনি।
কালিদাসে এই উক্তি, না জানি ভকতি স্তুতি
তোমার সলিলে গতি, দিও গো তারিণী॥

২

তারা হবেগো তারিতে,
যে দেখি মা ভবনদী বহিছে বেগেতে।
কেমনে হইব পার, নাহি হেরি তরিবার
কে হইবে কর্ণধার, না পাই দেখিতে।
গুরুদত্ত অভিধন, তাও না হয় সাধন,
কেবলই ও শ্রীচরণ, সহায় মনেতে।
কালিদাসে কৃপা করি, ভবনদী পার করি
দিয়ে তারা পদ তরি, রেখ চরণেতে॥

বাহার বাগেশ্রী—জলদ তিতালা

যাও বৃন্দে মাধবে আনিতে।
কৃষ্ণ বিনে শূন্য হ'য়ে না পারি সহিতে।
ছিলাম যে মান ক'রে, সাধিয়ে গিয়াছে ফিরে,
মান গিয়ে অবশেষে, হ'ল যে ঝুরিতে।
দিননাথে বল গিয়ে, সাধিব ধরিয়ে পায়ে,
বিলম্ব হইলে পরে, পাবে না দেখিতে॥

সিন্ধু-বাহার—হোরি

তারো কি এমন হয় সাধ প্রাণ?
(আমার হয় যেমন)
মনের যন্ত্রণা এত, কিছুই না জানে সে'ত
মম সম কত শত, আছে যে তার অধীন।

২

সখি, সে কি তা ভাবে?
আমি যে পেয়েছি দুঃখ তারি অভাবে।
তারি রূপ হেরে, সদা মন ঝুরে
ভুলিতে না পারি, জরজর প্রাণ স্থির কে করিবে॥

সিন্ধু ভৈরবী—জলদ তিতালা

তোমারে সঁপেছি প্রাণ সুখেরি কারণে,
তবে কেন দুখ লাভ অদর্শন-বাণে।
যখন হেরি বদন, সুধালাভ হয় জ্ঞান,
না হেরিলে জ্বালাতন, হও রে পরাণে।

২

কি ফল জীবন রেখে বিচ্ছেদ-হুতাশনে।
দাবানল সম প্রায় করয়ে দাহনে॥

হেরিলে সে মুখশশী, হবে'ত অনল নাশি,
সুধালাভে দিবানিশি, শীতল জীবনে।

ধানশ্রী ভৈরবী—জলদ তিতালা

কি করে লোক-গঞ্জনায়,
যাহার গঞ্জনে প্রাণ সদা স্পৃহা হয়।
সেরূপ অন্তরে আসি, যা দিতেছে দিবানিশি
প্রজ্বলিত দীপ্তশশী, শরতেরি প্রায়।
মজিয়ে সুখের আশে, যে যাহারে ভালবাসে
ত্যজে কি বহ্নি হুতাশে, শুনেছ কোথায়॥

বাহার—জলদ তিতালা

মধুযুক্ত ফুল হেরি তারার চরণে।
মন-মকরন্দ হ'য়ে আকিঞ্চন পানে॥
নূপুর বাজে পায়েতে, কোকিলের গুণ স্বরেতে
রুনুঝুনু ঘুঙ্গুরেতে, দোলায় পবনে।
মলয় পবন তার, যে জন করয়ে পার
ভকতে দেখিতে চায়, হৃদয়-কাননে।
কালীর সাধ মনেতে, পাদপদ্ম সাজাইতে
হৃদিপদ্ম কমলেতে, মানসেতে এনে॥

২

কি হেরিলাম অপরূপ শ্যামা মায়ের পায়।
মুদিয়ে নয়নে দেখি তিমির লুকায়,
নূপুরে শশী মিশায়॥
ঘুঙ্গুরে নক্ষত্র হ'ল, ক্ষীণচন্দ্র প্রকাশিল,
অলক্ত আভায়।
প্রজ্বলিত দীপ্তমণি, শোভিত পদ দু'খানি
দিনমণি প্রায়॥
কালী বলে সেই পায়, মন মিশাইতে চায়
এড়াইব কাল-ভয়, মনেতে আশয়॥

৩

বসন্তে বিহরে দেবী বাক্যবাদিনী।
সরস্বতী বেদকর্ত্রী পিণাকধারিণী॥
কমল যে সরোবরে, প্রস্ফুটিত পদ্ম পরে,
বসিয়ে বিরাজ করে, বিঘ্নবিনাশিনী।
শ্বেতবস্ত্র-পরিধানী, দ্বিভুজা শ্বেতবরণী
সারদে বরদে বাণী, মহাবিদ্যা তিনি।
কহে দ্বিজ কালিদাস, আর কিছু নাহি আশ,
পাইতে করি স্পৃহা, চরণ দু'খানি।

বাহার—জলদ তিতালা

বসন্তে কমলাদেবী বিহরে কমল বনে,
তরুণ সকল নিন্দে বিরত শুভ্রবরণে।
শ্বেতাম্বুজে বেদারাধ্যা, সকল বিভব-সাধ্যা
শোভিত যে পাদপদ্মে, কমল-চরণে।
পুস্তক-বীণাধারিণী, দ্বিভুজা বাক্যবাদিনী
সারদে বরদে বাণী, স্থিতি পদ্মাসনে।
কালিদাসে এই উক্ত, শুনগো মা সরস্বতী
সিদ্ধ হবে মন মতি, তোমার সাধনে॥

২

এই আসি বলিএ প্রাণ কোথা গো রহিলে।
আশা-সিন্ধু-নীরে ফেলে কেমনে ভুলিলে॥
পথ নিরখিয়ে প্রাণ, অনিমিষ দুনয়ান,
বিলম্বেতে হ'ল জ্ঞান, অন্য আশা পুরাইলে।
তবে বুঝি অনুভবে, কা'র আশ্বাস থাকিবে,
নতুবা কে ভুলে রবে, আত্মবশ হইলে॥

৩

নানারঙ্গে ফুল ফুটেছে কুসুম-কাননে।
এমন সময় নাহি রসময় নিকেতনে॥
মল্লিকা মালতী জাঁতি, মধুকর মত্ত অতি
হেরিয়ে কাতর প্রাণ, সখী অদর্শনে।
নিঃসহায় নারী পেয়ে, মলয়-পবন দহে
কেবলই ধৈর্য্য সহায়ে যুঝিব কেমনে॥

বাহার—হোরি

ওরে কোকিল ঝঙ্কার ক'রনা আর,
হতেছে যাতনাধিক, মলয় পবনে দহিছে আবার।

ভ্রমরার গানে, জংজর প্রাণে
থর থর কম্পান্বিত, নাথের বিহনে হ'তেছে আমার।

২

করি কি এখন,
অনিবার ও ঝঙ্কার ক'রে কাল কোকিলে যে জ্বালাতন।
বিরহিণী নারী হ'য়ে, উভয়ে ত্রাস পেয়ে,
অনঙ্গে দহিছে অঙ্গ, বিনা সেই প্রাণ ধন॥

মোহিনী—জলদ তেতালা

হৃদয়-কমল বনে বসায়ে শ্যামা মায়,
ষট্‌পদ্ম ভেদ করি, দেখ ওরে তাঁয়।
হৃদিপদ্মে স্থান দিয়ে, কর-পদ্মে সাজাইয়ে,
দেখ আঁখি পদ্ম দিয়ে, কিবা শোভে তায়।
ষট্‌দল দ্বিদলে, বেষ্টিত সহস্রদলে
সেই পদ্ম পায়ে দিলে, তবে ভ্রম যায়।
কালী বলে ডাক তাঁরে, শ্রদ্ধা-ভক্তি ঐক্য করে,
যন্ত্রণা যাইবে দূরে, যাবে কাল-ভয়॥

২

জগদ্ধাত্রী অপরূপ-জগতমোহিনী,
যোগাসনে বিরাজিতা আদ্যাসনাতনী।
রক্তাম্বর পরিধানে, তদুপরি যোগাসনে
কমলা কমলাসনে, বসিয়ে তারিণী।
চতুর্ভুজা স্বর্ণআভা, ত্রিনয়নে কিবা শোভা
চরণে কৈবল্যপ্রভা, ভুজঙ্গধারিণী।
কালী বলে ওরে মন, যোগে কর আরাধন,
জগদ্ধাত্রী-শ্রীচরণ, নির্ব্বাণ তখনি॥

৩

শরণ লয়েছি ব'লে হ'লে গো কৃপণ,
পাষাণনন্দিনী ব'লে তারিতে পাষাণ॥
আমারে কি দিবে ধন, নিজে তুমি বিবসন,
ত্রাণ পাব আকিঞ্চন, চাহি গো চরণ।
বিদিত জগতে এই, তব নাম করে যেই
মোক্ষপদ পায় সেই, বেদেরি লিখন।
কালীর মনের সাধ, পাইব যুগল পদ
ঘুচিবে মাৎসর্য্যপদ, সফল জীবন।

৪

কোন্ অপরাধে প্রিয়ে ত্যজিলে আমায়,
কহ দেখি বিধুমুখী স্বরূপ কথায়।
তোমার লাগিয়ে মরি, তুমি যে ভাব চাতুরী
তবে বুঝি আছে অরি, ভাবেতে বুঝায়॥

৫

আশার অধীনে প্রাণে বিলম্ব সহে না,
মিলন হইতে বুঝি এ দেহ রবে না।
আমি ভুলি প্রবোধেতে, মন যে ভুলে না তাতে
কামিনী বিহনে কান্তে, ধৈর্য্য যে হয় না।

সোহিনী বাহার—ঢিমা তিতালা

কালের আতঙ্ক বহে সংসার-নীরে,
নাবিক নাহিক হেরি, যেতে ভবসিন্ধু পারে।
জীবনের আশা নাই, অনিত্য দেখিতে পাই,
কেমনে পাইব তরি, স্নেহবদ্ধ মন করে॥

২

হ'তেছে আতঙ্ক প্রাণ বিচ্ছেদ-নীরে,
কেমনে হইব পার, ভাবিতেছি নিরন্তরে।
একে পরাধীন নারী, কেবলই ধৈর্য্য-কাণ্ডারী
পারে কি যাইতে পারি, নিরাশয়ে আশা করে॥

সোহিনী—তিতালা

কোথা রহিলে হে সাধের বংশীধারী।
তোমা বিনে বসন্তে দহে কুলনারী॥
তাহে কর তুমি হে চাতুরী, কোকিলের কুহুরবে,
পাপিয়া ডাকে বারে বারে, ভ্রমর গুঞ্জরে
আপন উল্লাস পরে, আমরা কুলনারী॥

সাহানা—জলদ

কাতর হয়েছ সখা অধিনীর প্রতি।
সদা ফের নানা স্থানে এ কেমন রীতি॥
সুজনের চিত্ত নয়, অধীনী বধিতে হয়,
মরি তাহে নাহি দায়, ঘুষিবে অখ্যাতি।

কাতরে নিদয় হ'লে, ভাসিবে হে দুখানলে
কে তোমারে শিখাইলে, বধিতে যুবতী ॥

২

পরের অধীন প্রাণ জান যদি মনেতে,
তবে কেন আকিঞ্চন বিরহিণী দহিতে।
কোথায় শিখেছ প্রাণ, দহিতে যে পর মন
পিছে আছে বিড়ম্বন, হবে যে ঝুরিতে।

গৌড়সারঙ্গ—জলদ তিতালা

হেরি যে কামিনী তিমিরবরণী
কটিতটে করশ্রেণী, বাজিছে কিঙ্কিণী।
বিপরীত তাহে অতি, পতি-হৃদি-পরে সতী
হইয়ে নগনী।
এলোকেশী চতুর্ভুজা, মেয়ে হ'য়ে রণ-সজ্জা
বিশাল বদনী।
কালী বলে ওরে মন, ভাব সেই শ্রীচরণ
নির্ব্বাণদায়িনী।

মূলতান—যৎ

যদি রে যাবে রে মন তারা দরশনে,
বিষয়ে বৈরাগ্য হ'য়ে, ভাব সেই শ্রীচরণে।
মায়ানদী নাহি তরি, হ'তে হবে পার তরি,
আর কে আছে কাণ্ডারী, গুরুদত্ত ধন বিনে।
নিবৃত্তিরে সঙ্গে করি, কালী নাম ক'রে তরী,
কালী সুধাপান করি, দেখরে চিন্তার সনে ॥
সুবাতাস ব'য়ে যায়, কালিদাস ত্রাস পায়,
না দেখি কোন উপায়, সাধনবিহীন জনে।

২

অবাধ্য মন-পতঙ্গ উড়িয়ে বেড়াও মিছে,
অন্তর-পিঞ্জর দেখ কালী-সুধা তাহে আছে।
ভক্তি-ওষ্ঠ দিয়ে খাবে, অন্য ক্ষুধা না রহিবে
নয়নে দেখিতে পাবে, সকলি চিন্তার কাছে ॥
ধৈর্য্য হ'য়ে নিজ ঘরে, ব'স মন দাঁড়' পরে
দেখিবে হৃদয় মাঝে, কালীরূপ বিরাজিছে।

কালীর মনের গতি, চঞ্চল স্বভাব অতি,
না দেখে অন্তর প্রতি, মিছামিছি খুঁজিতেছে ॥

বারোয়া—ঠুংরি

সংসার অকূল নদী পারে যেতে বাসনা,
কালীনাম ক'রে তরী শ্রদ্ধা হাল ধর না।
মানবদেহ পাইয়ে, সুবাতাস যায় বয়ে,
গুরুদত্ত পাল দিয়ে, ধ্বজি যার রসনা।
কালিদাসে ভয় কর, কালী নামে ডঙ্কা মার,
তরী যাবে অনিবার, যেখানে ঠিকানা ॥

২

ওগো পাষাণের মেয়ে কেমন করুণা,
যখন ডাকি মা মা বলে শুনিয়ে শুন না।
এই খেদে কাঁপে হিয়ে, মা হয়ে না দেখ চেয়ে,
পাষাণনন্দিনী হয়ে, দেয় কি যন্ত্রণা।
দয়াময়ী নাম ধরে, দয়াহীন হলে পরে
এ অধম কিসে তরে, জননী বল না।
কালী বলে তোমা বিনে, নিস্তার পাব কেমনে,
স্থান পেলে শ্রীচরণে এড়াবো যন্ত্রণা ॥

৩

ভাবরে আমার মন শ্রীনাথের চরণ,
অনায়াসে এড়াবে তাহে ভবের বন্ধন।
ভক্তিভাবে আরাধন, দিনানিশি কর মন,
ভকতের ভগবান, যে করে যতন।
দিনান্তে বারেক ডাক, শ্রদ্ধা ভক্তি তাহে রাখ,
পাইবে অন্তেতে সুখ, এড়াবে শমন।
কালিদাস দীনবন্ধু, পার কর ভবসিন্ধু
লয়েছি শরণ।

৪

বুঝি গেল গেল প্রাণসখী জীবন আমার।
বিচ্ছেদ-যাতনা দুঃখ সহেনা যে আর ॥
তাহার বিরহানল, দহে যেন দাবানল,
মিশাইয়ে মনানল, দহে অনিবার ॥

পূরবী—জৎ

ডাক দুর্গা ব'লে মন আছ ভুলে
　　　　মায়াতে পড়িয়ে।
মন-মানসেতে ডাক, মুদিয়ে নয়নে দেখ
না রহিবে ভব দুঃখ, যাবেরে তরিয়ে।
কালী বলে গেল দিন, পরমায়ু তাহে ক্ষীণ,
তবু মায়া-ঘোরে আছরে হইয়ে॥

গৌরী—জৎ

তদ্গত চিত্ত হ'য়ে ডাক মন অভয়ে।
হৃদি-মন্দিরে বসাইয়ে, ভাব নয়ন মুদিয়ে॥
গুরুদত্ত অভিধন, ভক্তিভাবে দিয়ে মন,
নিয়ত কর সাধন, বিরলে মগনা হ'য়ে।
তন্ত্রেতে এই উক্তি, বিনা সেই শিব-শক্তি
আর নাই গতি-মুক্তি, কাল যায় পলাইয়ে॥
কালী বলে শ্যামাময়, যন্ত্রণা নাহিক সয়,
তাহে আমি দুরাশয়, দিন গেল যে বহিয়ে॥

২

কেন সখী বল মোরে নিঠুর বচন।
ভালবাসা দুখ বই সুখ অল্পক্ষণ॥
ইহাতে কি মন বুঝে না করে বারণ।
যে যার অন্তরে থাকে, কেমনে ভুলিব তাকে
তিলার্দ্ধ নাহি দেখে, অধৈর্য্য যে মন॥

ঝিঝিট—আড়া

সিদ্ধিদাতা গণপতি মূষিকবাহন,
একদন্ত গজানন সিন্দুর-শোভন।
চারিভুজ দেবারাধ্য, গণপতি সিদ্ধবিদ্যা
শঙ্খচক্র গদাপদ্ম, করেতে ধারণ॥
খর্ব্বাকৃতি তনুস্থূল, মস্তকে শোভে কুণ্ডল,
গণ্ডে শৈল-ব্যালোল, ভালে ত্রিলোচন॥
কালিদাসে গণপতি, সিদ্ধিকর মনোমতি
অন্তে যেন হয় গতি, ওহে গজানন॥

২

কালীরূপ কি হেরিলাম মুদিয়ে নয়নে,
চতুর্ভুজা ত্রিনয়না তিমিরবরণে।
অসি-মুণ্ড-চর্ম্ম করে, অভয়া বরদা বরে
ধরাতে ধরণী ধরে, পতিত চরণে।
কাটামুণ্ড জুড়ি কেশে, গাঁথি পরি গলদেশে
কিবা শোভে এলোকেশে, মেয়ে হ'য়ে রণে॥
কালী বলে মানসেতে, মন ছিল লও তাতে
কি হইল পলকেতে, না পাই ধ্যানে॥

একতালা

নিস্তারিণী নিস্তার আমায়, ভবে শমনেরি দায়।
সাধনবিহীন জনে, রাখ কালী শ্রীচরণে
রবিসুত-দূত আসি, করে ল'তে চায়॥
চঞ্চল মন সতত, স্নেহবদ্ধ অবিরত
সাধনার আর সেত বশ নাহি হয়॥
দ্বিজ কালিদাসে ভণে, দিন গেল অকারণে
তরিব সাধন বিনে, না দেখি উপায়॥

টিমা

ভাব মন শ্যামাপদ বিফল জনম,
আছে তাহে কালভয় সদা সর্ব্বক্ষণ।
পলকে প্রলয় হয়, অনিত্য সকলি প্রায়,
　　　　নিশির স্বপন॥
সংসারে বৈরাগ্য হ'য়ে, মায়াজাল কাটাইয়ে,
শ্যামাজালে পড় গিয়ে, কাটাইবে কালভয়,
　　　　হবে দিব্যজ্ঞান॥
কালী বলে ওহে মন, ভাব শ্যামা-শ্রীচরণ
না হইবে বিড়ম্বন, কাটাতে বন্ধন॥

আড়া

কেন কেন সখী আমার অস্থির যে মন,
বিচ্ছেদ হইবে বুঝি তাহারি কারণ।
ঐ ভয়ে ত্রাস করি, অন্তরে ঝুরিএ মরি,
প্রকাশিতে নাহি পারি, ঝুরে দুনয়ন॥
সুখ-সাধ না পূরিতে দাহন হইল,
বিচ্ছেদ-অনল আসি হৃদয়ে পশিল।
মনের আকিঞ্চন, মিলনে জুড়াবে প্রাণ
বিধি তাহে বিড়ম্বন, সমূলে ঘুচিল॥

প্রেমের অঙ্কুর হ'তে, মন-উত্তাপ-দাহনেতে
সমূলেতে একেবারে দহিল ॥

২

উঠ মন নিদ্রা ত্যজি হওরে চেতন।
সংসার ভোজের বাজী হও নিরঞ্জন ॥
এই হয় এই যায়, আত্মদেহ আত্ম লয়,
বেদের বাজীর প্রায়, নিশির স্বপন ॥
আমার আমার ব'লে, দমে আছে সব ভুলে
সেই দম ফুরাইলে, ত্যজে বন্ধুগণ ॥
কালী বলে মন তোর, না পূরে বিষয়-ঘোর
কালীরূপ চিন্তা ক'রে কররে সাধন ॥

৩

ভাবি হে অন্তরে,
অস্থির হতেছে প্রাণ না হেরি উমারে।
সংবৎসর মম পুরী, উমা বিনে শূন্য পুরী
হেরিলে সে প্রাণ-কুমারী, দুখ যাবে দূরে ॥
ভাব রাণী অকারণে, সেইরূপ ভাব মনে
দ্বিজ কালীদাসে ভণে, হেরিবে অন্তরে ॥

খেমটা

কার কথা শুনে করেছ মান,
ওরে ওরে আমার পাগল প্রাণ।
বল নিতি নিতি মানে কে রবে,
সল দেখি প্রাণ কে কত সবে,
তুমি মিছে কথায় জ্বালাও মোরে
ছি ছি ওরে প্রাণ ॥

২

নারী হয়ে সব' আর কত,
হেরে চিরদিন আশাপথ।
যার আশা করে প্রাণ, সা রে তার আশায় প্রাণ
কত দিন রবে আমার প্রাণ, গেলে কি প্রাণ বাঁচাবে
মিলনেতে প্রাণনাথ।

কালী কালী বল আমার মন, যদি এড়াবে ভব-বন্ধন
যার নাম নিলে ভবভয় যায়, সে নামে কি কাল চতুর চায়
দেখ পঞ্চ পাপের পাপী তরে, ভেবে সেই শ্রীচরণ ॥

আড়া

করিল মোর সখী মন আকিঞ্চন,
স্বপনে হেরিয়ে রূপ অস্থির যে মন।
না দেখি নয়নে তারে, মন অন্বেষণ করে,
একি জ্বালা হ'ল মোরে, করি কি এখন।
কুল মান ভয় করি, প্রকাশিতে নাহি পারি,
না হেরিলে প্রাণে মরি, একি বিড়ম্বন ॥

ইমন—আড়া

কালীরূপ ভাব ওরে মন,
আত্মা ঐক্য করে।
অন্তকালে পাবে নারে ডাকিতে তখন।
অশীতি লক্ষ বারেতে, ভ্রমিয়ে পেয়েছ তাতে
মনুষ্য জীবন।
তাহে আছ ভুলে সত্য নিরঞ্জন ॥
কালিদাসে ভয় পায়, সময় বহিয়ে যায়,
না দেখি উপায়।
পড়িয়ে মায়ার ঘোরে, ভুলিয়ে রয়েছ তারে,
হ'ল না সাধন, বিফল জীবন ॥

আড়া

কেও কামিনী শশ্মানবাসিনী
আশুতোষ-হৃদি-মাঝে বিহারকারিণী।
করেতে লইয়ে অসি, দাঁড়ায়ে এলোকেশী
লোলজিহ্বা অট্টহাসি, কটিতে কর-শ্রেণী।
ইশু-শিশু কর্ণে দোলে, ত্রিনয়ন শোভে ভালে,
মুণ্ডমালা পরি গলে, কুলকুণ্ডলিনী।
কালী ব'লে ওরে মন, ভাব সেই শ্রীচরণ,
দেবের দুর্লভ ধন, ভাবে শূলপাণি ॥

২

কেমনে হেরিব রূপ তাহার,
নয়ন অন্তরে হেরি হৃদে নিরন্তর।
মুদিলে যে হেরি তায়, পলকে নাহি রয়,
ভাল একি হ'ল দায়, ধরিতে নিরাকার ॥

ভূপালী—আড়া

কেন সখী না বুঝিয়ে দিতেছ গঞ্জনা।
যাহারে সঁপেছি প্রাণ সে কি দেয় যন্ত্রণা॥
প্রণয় হয় যখন, দুজনে দোঁহার মন।
উভয়েতে সমর্পণ, বোধ যে থাকে না॥
আপন করে জ্ঞান, পরে মন সমর্পণ।
জানে না যে তখন, বিচ্ছেদ হবে না॥

খাম্বাজ—ঢিমা

মন রে সতর্ক হও গেল দিন বিফলেতে।
সতত রয়েছে কাল ধরিয়ে কেশেতে॥
কি করো কি করো ওরে, পড়িয়ে মায়ার ফেরে,
ভাব কালনাশিনীরে, দিন না বহিতে॥
চরমে চেতন যাবে, মহানিদ্রা যে আসিবে,
সময় নাহিক পাবে, সে সময় ডাকিতে॥
কালা বলে শ্যামা মায়, ডাকিতে উচিত হয়,
দূরে যাবে কাল ভয়, ভাবনা কি তরিতে॥

খাম্বাজ—ঠুংরি

আমারও মিনতি রাঙ্গা পায়।
ননদিনীর বচনে প্রাণ যায়॥
গোপের নন্দিনা হয়ে, তব প্রেমে মজিয়ে
কৃষ্ণ-কলঙ্কিনী ব'লে, গঞ্জনা যে দেয়॥

ঢিমা

কোথা গেল সে আমার নয়নরঞ্জন,
অদর্শনে আঁখি ঝুরে বারি-বরিষণ॥
প্রেম-সুখ-সরোবরে, না দেখিয়ে মনোহরে
গঞ্জন আঁখীর নীরে, হয় যে পতন॥

কেদার—ঢিমা

মনো ভ্রান্তি ক'র না কর দুর্গা-সাধনা।
যে জন দুর্গা বলে, কিসের আছে ভাবনা॥
সে নাম লইলে হয় গতি, এই সে শিবের উক্তি
রে ঘোষণা॥
সাধন যে হ'ল না, কালিদাসে ভাবনা
কিসে হব ভবপার, তার কিছু দেখ না॥

কেদারা—ঢিমা

নটবর সেজে কোথা চলেছ ত্যজে রাই,
সরূপে বল না যে কানাই।
এসে দেখিলে পাছে, প্রাণে বাঁচে কিনা বাঁচে
দাঁড়াও রাইকে দেখাই॥

বাগেশ্রী—ধিমা

কিবা রূপ শবারূঢ় হের ভয়ঙ্কর।
রণ-মাঝে বিরাজিত, হয়ে রক্তকর॥
চতুর্ভুজা সনগণা, হেরি বিকট দশনা,
লোলজিহ্বা ত্রিনয়না, হর-মনোহর।
এলোকেশী ইন্দুভালে, মুণ্ডমালা দোলে গলে
কি আশ্চর্য্য পদতলে, পড়িয়ে শঙ্কর॥
কালিদাসে এই বাণী, মিছে গেল দিনমাণ,
ভাব কলুষনাশিনী, পাইবে নিস্তার॥

ঢিমা

অন্তিম ভয়ঙ্কর কাল আছে যে পিছেতে।
নিঃশ্বাসে বিশ্বাস নাই, কখন হবে যাইতে॥
কফে কণ্ঠরোধ হবে, দেহে স্পন্দ না থাকিবে,
পঞ্চে পঞ্চভূত যাবে, চরম কালেতে॥
অজপা হইবে সাঙ্গ, নাড়ী ক্ষীণ হীন অঙ্গ,
পলাইবে প্রাণ-পতঙ্গ, সে মহা নিদ্রাতে॥
কালা বলে সকাতরে, এ সময় ডাক তাঁরে
বিভীষিকা আছে পরে, শেষের দিনেতে॥

২

মনরে চেতন হও হংসবীজ ফুরাইবে।
নবদ্বার পিঞ্জরেতে পাখী কি স্থির থাকিবে॥
অনিত্য যে দেহ ধ'রে, ভাবনাকো তাঁর তরে
প্রহরী নাহিক দ্বারে, না জানি কবে পলাবে॥
দিবা অন্ত কাল-নিশি, নয়নের দৃষ্টি নাশি,
নিদ্রাতে কলুষ আসি, স্পন্দহীন করিয়া থোবে॥
কালিদাসে দিয়া জ্ঞান, কর মাগো পরিত্রাণ
বাধ্য নহে আত্মপ্রাণ, এড়াইব কিসে ভবে॥

আড়া

উভয়েরই অকিঞ্চন মিলনে,
লজ্জা তাহে প্রতিবাদী সাধিব কেমনে।
দুজনে প'ড়ে প্রমাদে, কেহ নাহি আগে সাধে
না হ'লে হৃদি বিদরে, পরস্পরে মননে॥

ঢিমা

বাঁচি যদি প্রাণসখী করিব না মনে,
মান করে অদর্শনে, বুঝি তার প্রাণে।
সুখভোগ মিলনেতে, দুখিনীরে দুখ দিতে
মনেতে সুখ না দিতে, না হ'ল ভঞ্জনে॥

ছায়ানট—ঢিমা

আজ মেনে আইল না নাথ রে,
( মান ক'রে রাই রয়েছে হে )।
ওহে শ্যাম তোমার বিহনে ধনী বাঁচিবে নারে॥
কি হ'ল গো আমারে, সই বল না আমারে,
হৃদয় বিদীর্ণ হওরে।
বিরহ জ্বালাতে সহিতে না পারি, বিনে মর্ম্ম
প্রাণধন মরিরে॥
নটবর বেশ যে দেখিরে।
রজনী বঞ্চিলে কোথারে॥
রাই কুঞ্জে ভুঞ্জে একাকী যামিনী রয়েছে
কামিনী মানভরেরে॥

বেহাগ—আড়া

তারা কর গো মা পার।
মায়ানদী মধ্যে প'ড়ে ভাবি অনিবার॥
স্নেহের তুফান তায়, বেগে বহে অতিশয়
ডুবি তাহে নাহি দায়, কলঙ্ক যে মহিমার॥
জলচর পরিজন, মনেরে করে দংশন
বিনা তব শ্রীচরণ, নাহি কর্ণধার॥
কালিদাসে এই ত্রাস, নিঃশ্বাসে নাহি বিশ্বাস
যাইতে কালের পাশ, করো গো নিস্তার॥

২

তারা হবে গো তারিতে।
যে দেখি মা ভবনদী বহিছে বেগেতে॥
নিস্তার নাহিক তায়, করুণ-অজজ-ভয়
মায়াঘোরে বদ্ধ হয়, না পায় দেখিতে॥
ভাবশক্তি এই মনে, ধরেছি গো শ্রীচরণে
তরিব গতি বিহীনে, চরম কালেতে॥
দ্বিজ কালিদাসে ভণে, পার হ'তে ভাবনা কেনে,
ভাব তারা-শ্রীচরণে, যাইবে পারেতে॥

দেশ—জলদ তেতালা

করালবদনা কালী ভাব অন্তরে।
কালের যন্ত্রণা তাপ দূরে যাবে রে॥
কর চিন্তা একমনে, কাজ কি আর সাধনে,
কাটাবে যে এ জীবনে, কলুষ-কণ্টক রে॥
কেশে ধ'রে আছে কাল, কবে হবে কালাকাল
কাত্যায়নী কর ধ্যান, করিবেন ত্রাণ রে॥
কালী বলে কমলারে, ক'র না বঞ্চিত মোরে
করেছি স্থান অন্তরে, কর গো বিরাজ রে॥

দেশমল্লার—হোরি

ভজ মন সদা কালী কালবারিণী,
অভয়ে ত্রিপুরেশ্বরী গণেশ-জননী।
আনন্দময়ী উমা ধূমা, ভবানী শিবানী শ্যামা,
বগলা বরদা বামা, চৈতন্যরূপিণী।
গিরি-জায়া ক্ষেমঙ্করী, চামুণ্ডা ভুবনেশ্বরী
মাতঙ্গী হরগৌরী, ত্রৈলোক্যতারিণী।
কালী বলে কাল হরে, যে ভাবে রূপ অন্তরে
ভাবনা কি আছে তারে, তরিতে তখনি॥

হোরি

আমার যন্ত্রণা তারে শুনালে কি হবে।
থাকে যদি মনে সাধ ভুলে না থাকিবে॥
আপনি এসে গো ফিরে, তবে যে জানাব তারে
নতুবা বিচ্ছেদ-নীরে, প্রাণ যায় যাবে॥

ঢিমা

অদর্শন-অনল সখী নিভাব কেমনে,
আর শঙ্কা পাছে যায় নাথের সদনে।
যার আশে আছে প্রাণ, সে যদি হয় দাহন,
কি হবে রেখে জীবন, দুখেরি কারণে ॥

২

চল চল পুরবাসী চল ত্বরা করি,
আসিয়াছে প্রাণ-উমা লহ কোলে করি।
থামিয়াছে মহামায়া, ব্যক্ত কর'গো জয়া,
গৌরী যে হরেরি জায়া, সতত ভিখারী ॥
আনন্দে আনন্দ ভরে, আনন্দ-উৎসব করে,
মোহিত যে গিরিপুরে, হেরিয়ে শঙ্করী।
দ্বিজ কালিদাসে ভণে, কত মায়া উমা জানে,
আপনি ফেরে শ্মশানে, আহা মরি মরি ॥

সিন্ধু—ঢিমা

ভজ শ্যামাপদ মন এড়াবে শমন।
রসনা করিয়ে বাধ্য তাহে কর আরাধন ॥
ক'রে যতন ভাবরে মন, শুচাশুচি নাহি ক্ষণ,
ভাবিতে ত্রিলোকেশীর চরণ, কালীর মন যেন হরণ।
না করে তারা শমন, কৃপা করি কর গো মা তারণ ॥

ঢিমা

কেনে গো কঠিন হ'লে তারিণী তারিতে।
ছাড়িব না মা বলিতে, জীবন থাকিতে ॥
সন্তানে মায়ে মারিলে, তবু চায় যেতে কোলে
প্রবঞ্চনা কি করিলে, পারিবে তাজিতে।
কলুষেতে কালিদাসে, লতে চায় কাল-বাসে
ভব দাস এই ত্রাসে, পারে না ধরিতে ॥

২

নিস্তার তারিণী ভবের বন্ধন,
স্নেহ-মেঘে অন্ধকার হেরি সর্ব্বক্ষণ।
কৃতান্তের গরজনে, ওষ্ঠাগত হয় প্রাণে
মায়াবিন্দু বরিষণে আন্ধার যেমন।
কালিদাসে এই ত্রাসে, প'ড়েছি চরণ আশে
যাইতে শমন-বাসে, দিওগো চরণ ॥

সিন্ধু—ঢিমা

কেমনে ধরিব প্রাণ উমা না হেরিয়ে,
সম্বৎসর আছি কেবল পথ নিরখিয়ে।
নারদ কহিল আসি, সদা ফেরে উমা-শশী
শ্মশানেতে দিবানিশি, শঙ্কর লইয়ে।
কালী বলে ওহে গিরি, আন গিয়ে প্রাণগৌরী
নয়নে উমারে হেরি, জননী-আলয়ে ॥

ঢিমা

প্রেমসিন্ধু নীরে তরি কাণ্ডারী বিহনে।
রসাতল প্রায় হয়, বিচ্ছেদ তুফানে ॥
পার কর সদয় হ'য়ে, সুখ-হালে ঝিঁকে দিয়ে,
পাছে গুণ প্রকাশিয়ে, হালি ছাড় প্রাণধন ॥

২

কি ফল জীবন রেখে বিচ্ছেদ-হুতাশনে।
দাবানল সম প্রায় দহিছে দহনে ॥
হেরিলে সে মুখশশী, তবে সে অনল নাশি,
সুধালাভে দিবানিশি, শীতল জীবন।

বেহাগ—আড়া

একি কঠিন হৃদয়।
নারী হ'য়ে সবো কত আশয়ে আশয় ॥
অধিনীর প্রাণ হ'য়ে, রয়েছ হে পাশরিয়ে
কেবলই ধৈর্য্য-আশয়ে, অধৈর্য্য যে হয়।
কামিনী কমল প্রায়, কিরণে সুখায়ে যায়,
তবু'ত বিচ্ছেদ নয়, ওহে সুধাময় ॥

আড়া

রজনী বাড়িল, শ্যাম কুঞ্জে না আইল,
দরশনে অদর্শন, প্রমাদ হইল।
কৃষ্ণ যদি নাহি কুঞ্জে, বেশভূষা কিবা কার্য্যে
মানেতে ক'রে অধৈর্য্য, বিদীর্ণ করিল।

সুগন্ধি পুষ্পের মালা, তাহে বাড়ে আরও জ্বালা
কোথাহে চিকণ-কালা, ভুলিয়ে রহিল ॥

২

প্রাণ আর নাহি সয়,
ভালবাসি বলে প্রাণ, করেছিরে অভিমান
নাহি অন্য অপরাধ, শুন রসময়।
একেত অজ্ঞান নারী, অভিমানে ঝুরে মরি
নাহি জানি হে চাতুরী, বলি হে তোমায় ॥

মালকোষ—হোরি

শ্যাম চল নিকুঞ্জে,
রজনী হইল শেষ গুঞ্জরিছে অলিপুঞ্জে।
নিশির জাগরণ, শুখাল বিধুবদন
ঢুলু ঢুলু নয়ন, তাহে অসহ্য ॥

ঢিমা

একি অপরূপ শ্যাম শ্যামা সাজিল,
নবীন প্রকৃতিরূপে তিমির নাশিল।
করে অসি মোহন বাঁশী, দাঁড়াইয়ে এলোকেশী,
মুখে অট্ট অট্ট হাসি, রসনা প্রকাশিল।
বাঁকা অঙ্গ বাঁকা ঠাম, ধড়া-চূড়া অনুপম,
মস্তকে রাধার নাম, শিখীপুচ্ছ দিল।
দ্বিজ কালিদাসে বলে, বনমালা গলে দোলে
আশ্চর্য্য কিবা লালে, নিকুঞ্জে হইল ॥

কালাংড়া—ঢিমা

ওগো তারা ঐ খেদে দহে মোর মন।
ভাবিতে নাহিক দেয়, রিপু ছয়জন ॥
কামে বদ্ধ সদা মন, ক্রোধে করে হতজ্ঞান,
মোহ তাহে সর্ব্বক্ষণ, মোহেতে পতন।
মদেতে মাৎসর্য্য করি, তবে তারা কিসে তরি
উপায় নাহিক হেরি, সদা বিড়ম্বন।
কালী বলে তা'র দাসে, তা'র তারা এই ত্রাসে
যেন পাই অবশেষে ও রাঙ্গা চরণ ॥

ঠুংরি

কেমনে ভুলিব রূপ তাহার।
বিদীর্ণ হওরে প্রাণ লাগিয়ে যাহার ॥
অনেক যতন করি, ভুলিতে যে নাহি পারি,
দিবানিশি রূপ হেরি, স্বপনেতে আর ॥

ঢিমা

ঐ দুখে সদা মন দ'য়।
ভালবেসে না হেরিলে মিলন কি হয় ॥
অমৃত করিয়ে জ্ঞান, হৃদয়ে দিয়েছি স্থান
তাহাতে বিচ্ছেদানল, প্রজ্বলিত হয় ॥

২

আলো সখা কে বলে পারিতে দুখ হয়।
উভয়ে মিলন হ'লে, তবে দুখ কোথা রয় ॥
উভয়ে উভয়ে হেরি, সুখ-স্বর্গ ভোগ করি
আহ্লাদে উভয়ে পুরি, অভিষিক্ত হয় ॥

কালাংড়া—ঢিমা

কেমনে পাইব আমি তারারি চরণ।
দিবানিশি অন্য মন না হয় সাধন ॥
মনেরে সান্ত্বনা করি, স্থির যে করিতে নারি
মনোহর মন অরি, কিসে হব ত্রাণ।
রসনা বাসনা সদা, পান করে কালী-সুধা
বাদী যে অনিত্য ক্ষুধা, নহে নিবারণ।
কালী বলে ওরে মন, বাঞ্ছ যদি ও চরণ
গুরুদত্ত অতি ধন, ভাব সর্ব্বক্ষণ ॥

২

পায়ে ধরি বংশীধারী করো না হে চাতুরী।
আমরা সবে বংশীর রবে, শুনে ঘরে রইতে নারি।
কুলকামিনী, তাহে দুখিনী, কেবল অন্তরে ঝুরে মরি।

খাম্বাজ—ঠুংরি

আমারে হইল একি দায়,
নয়ন আপন বশ নয়।
মনেরে বুঝাতে পারি, কাল আঁখি তাহে অরি,
আপনারি ধন হ'য়ে বশ নয়।

২

আমি তো বলিনে হে তোমায়,
তোমার মিনতি হইল দায়।
তোমার লাগিয়ে মরি, সতত বাসনা হেরি,
কি করে গঞ্জনায়॥

কালাংড়া—খেমটা

ও যাদু বল না,
জীয়ারা লাগায়ে দুঃখ দিও না।
একে তো অবলা, তাহে কুলবালা
প্রেমজ্বালা ওরে দিও না॥

বাহার—হোরি

কমলা কমলে, শ্বেত পদ্মাসনে
তরুণ সকল বিন্দে।
বসিয়ে বিহরে, শ্বেত-শতদলে
নূপুর চরণে রুণুরুণু বাজে।
পরিধান শ্বেতাম্বর পুস্তক লেখনী ধরি করতলে।
কালিদাসে বাণী, শুনগো জননী
থাকে যেন মম মতি ও রাঙ্গা চরণে॥

সোহিনী বাহার—জলদ

কোথারে রহিলে প্রাণ বসন্ত-সময়,
গুঞ্জরিছে অলিকুল মধুকর তায়।
প্রস্ফুটিত পুষ্পজাতি, হেরিয়ে ব্যাকুল অতি
রস ভরে রসবতী, শুখাইয়ে যায়॥

২

নিস্তার তারিণী তারা ভবেরি বন্ধন;
স্নেহ-মেঘে অন্ধকার হেরি সর্ব্বক্ষণ।
মায়াবিন্দু বরিষণে, ওষ্ঠাগত হয় প্রাণে
কৃতান্তেরি পরশনে কুন্তীর যেমন।
কালিদাসে এই ত্রাসে, পড়েছি চরণ-আশে,
যেন পাই অবশেষে ও রাঙ্গা চরণ॥

৩

কে দিল অনল সখী প্রেম সুখেরি কাননে।
প্রবল করিল বহ্নি বিচ্ছেদ-পবনে॥
নয়নে সিঞ্চিয়ে বারি, লজ্জায়ে সাহায্য করি,
তবু ত নিভাতে নারি, পুরুষ আগুনে॥

সোহিনী—জলদ

জেনেছি প্রেয়সী ভালবাসা তোমারি,
না জানি কাহার বশ কখন কাহার।
হেরি কেশ ছিন্নভিন্ন, বিপরীত নাহি ভিন্ন,
দিবস সর্ব্বরী॥

সাহানা—জলদ

কর গো কুলরমণী মঙ্গলাচরণ,
আসিয়াছে প্রাণ-উমা সঙ্গে গজানন।
নয়ন-পুতলি এলে, আয় গো মা করি কোলে,
দেখি তব বড়াননে, জুড়াব জীবন।
কি আনন্দ গিরিপুরে, শরতে সারদা হেরে,
লুকাইল শশধরে, দীপ্ত শ্রীচরণ।
কালী বলে গিরিরাণী, দেবের দুর্লভ যিনি
তোমার নন্দিনী তিনি, ইন্দ্রারাধ্যা ধন॥

মুলতান—ঢিমা

যায় যাবে প্রাণ, তারে আর সাধিব না,
এতেক বিরহ জ্বালা, তায় লোক গঞ্জনা।
আপন ভাবিয়ে যারে, প্রাণ সঁপিয়েছি ওরে,
সে'ত কি আমার তরে, ভাবে না যাতনা॥

গারা ভৈরবী—জলদ

মন রে ত্যজ অহঙ্কার,
নয়ন মুদিয়ে দেখ সকলই আন্ধার।
ধনজন পরিজন, কেহ নহেরে আপন,
মিছে বদ্ধ কর মন, ভেবে দেখ সার।
বিষয়েতে মত্ত হ'য়ে, রয়েছরে পাশরিয়ে
দিন গেল তাহে বয়ে, না দেখ নিস্তার।
কালী বলে মন শুন, ত্যজ দম্ভ মায়াগুণ
দিনান্তে লহ শরণ, ত্রাণ লাভ যার॥

২

শঙ্করী লইয়ে যাবে শঙ্কর ভবনে,
কি হবে কি হবে ব'লে রাণী ধায় উমা পানে ॥
কেনে গো মলিনা হেরি, আয় গো মা কোলে করি,
পোহাইলে বিভাবরী, না হেরিব চন্দ্রাননে।
মৃদু স্বরে উমা কয়, বৎসর অন্তে পুনরায়
আসিব তব আলয়, বিষাদ না কর মনে।
দ্বিজ কালিদাসে কয়, সামান্য এ মেয়ে নয়,
ব্রহ্মাণ্ডে ভ্রম হয়, সত্ত্ব রজঃ তমঃ তিনে ॥

ঝিঁঝিট—জলদ

না হেরে তোমারে প্রিয়ে দাহন জীবন,
প্রজ্বলিত প্রতিক্ষণ বিনা হুতাশন।
অঙ্কুরেতে আশা-নীরে, নির্ব্বাণ তো রাখে ক'রে,
নতুবা বিরহ পরে, সমূলে পতন ॥

আগমনী

ঝিঁঝিট—জলদ

যাও যাও গিরিবর আনিতে উমারে,
বাহির হ'তেছে প্রাণ না হেরে তাহারে।
শিশু বিনে শূন্যপুরী, তাহে মাত্র সে শঙ্করী
সম্বৎসর নাহি হেরি, অধৈর্য্য অন্তরে।
দ্বিজ কালিদাসে ভাবে, শুভদিন কবে হবে,
উমা মায়ে মা বলিবে, ভাসিব সুখ-সাগরে ॥

দেশ—জলদ

গা' তোল গো গিরিজায়া খেদ কর সম্বরণ,
দুঃখ হারা তব তারা কর ঐ নিরীক্ষণ।
সঙ্গে লয়ে কুলনারী, মঙ্গলা বরণ করি
কোলে লও ত্বরা করি, উমা প্রাণধন।
পুলকে আনন্দ পুরে, রাণী অভিষেক করে,
ভক্তি-বারি ল'য়ে করে, করয়ে অর্পণ।
পাদপদ্ম-সুধা-আশে, সদাপ্রিয় কালিদাসে
জুড়াও গো জননী এসে, জননী জীবন ॥

ঝুলন—জলদ

ঝুলেতো কালা বঙ্কবিহারী,
ত্রিভঙ্গ ভঙ্গিমা রূপ বামেতে প্যারী।
তড়িত জড়িত, তিমির নাশিত
সখিগণ বেষ্টিত, করে কর করি।
একে ত রাধা রূপসী, তাহে শ্যাম কালশশী
বিজলি পড়িছে খসি, আহা মরি মরি।
কি হ'লো প্রেম করি, না পূরিতে মন আশা
পিপাসায় মরি।
চাতকিনী সম মন, বিনা সুধা বরিষণ,
ওষ্ঠাগত হে জীবন, লাভমাত্র বারি ॥

সিন্ধু ভৈরবী—তাল হোরি

দেখরে নয়নে, দাঁড়াইয়া দিগম্বরী শব আরোহণে,
মুখে অট্ট হাসি, তাহে এলোকেশী
শোভিত অলক্ত আভা, যুগল চরণে।
আহা মরি মরি, কিরূপ মাধুরী
সুধাকরে জিনি এত তিমির বরণে।
দ্বিজ কালিদাসে, চরণ প্রয়াসে
অস্থির করয়ে, মন রিপু ছয়জনে ॥

আলাইয়া—জলদ

কি আশায় নিরাশ এখন,
আশাবিন্দু বরিষণে কেন কর আকর্ষণ।
ছিলাম চাতক প্রায়, বারি বিনে পিপাসায়
শরতেরি মেঘ তায়, বরিষে কখন ॥

জলদ

প্রেম বিচ্ছেদে কি যায়,
বিরহ না হ'লে স্নেহ নহে সুখোদয়।
মিলনে থাকিলে পরে, ভাবে নাক কেহ কারে,
পড়িলে বিচ্ছেদ-নীরে, অঙ্কুর বাড়ায় ॥

সিন্ধু—জৎ

হায় হায় ব্রজলাল রঙ্গ করে,
কিশোরী রঙ্গেতে পিচকারী ভ'রে।

ভিজিল বসন আবির জলে,
হোলি খেলে শ্যাম নিকুঞ্জ পরে।

জৎ

কাণ্ডারী হবে কিরে প্রাণ প্রেম-সুখ-সরোবরে।
বিচ্ছেদ-তুফান বহে সদা সে আমোদ-নীরে।
কহে মেঘেতে তায়, হুতাশে হিল্লোল হয়
ডুবি তাহে নাহি দায়, নিরাশা'ত হবে পরে॥

ভৈরব—জলদ

যাও যাও প্রাণ সখা রেখহে মনেতে,
বিচ্ছেদ-যন্ত্রণা দুঃখ দিও না পারিতে।
যদি বা হয়েছ সখা, দিওরে সতত দেখা
জীবনে জীবন রাখা, তোমার আশাতে॥

২

শবে শিবে নাচিছে বামা জগতমোহিনী,
শরতের শশীর প্রায় চরণ দুখানি।
তড়িত-জড়িত আভা, সুধাংশু-বদনী-প্রভা
আহা মরি কিবা শোভা, তিমিরবরণী।
কটিতটে কর শ্রেণী, অভয়ে দিগ্‌বাসিনী
নূপুরের কিঙ্কিণী, শ্মশান-বাসিনী।
দ্বিজ কালিদাসে ভণে, দেখ মুদিয়ে নয়নে,
হৃদয়-কমল-বনে, বিরাজে তারিণী॥

সিন্ধু ভৈরবী—ঢিমা

আশায় আসিব ব'লে করেছি যতন,
তাহে কিছু ক্ষতি নাই হেরিতে বদন।
তোমার কটাক্ষবাণে, বিদীর্ণ করয়ে প্রাণে
হেরে মুখ-চন্দ্রাননে, তাহে আকিঞ্চন॥

ঢিমা

তবে কে করে যতন
( ওরে আমার প্রাণধন )
যদি না মুরিত আঁখি দেখিবারে আকিঞ্চন।
তোমারই আশায় এসে, এই হ'ল অবশেষে
বিচ্ছেদ-নিরাশার বিচ্ছেদ রোপণ॥

সিন্ধু—ঢিমা

আশাতে আশ্রিত প্রাণ উমারে দেখিতে,
সেই কন্যা বিনে অন্যে নাহি মা বলিতে।
সতত বাসনা মনে, মা ব'লে বিধু বদনে,
তারে দিলে ত্রিলোচনে, ভিখারী জগতে।
কালী ব'লে হয়া করি, শঙ্করী আনহ গিরি
স্বপনে দোঁহারে হের, পাগল বেশেতে॥

ঢিমা

আমি তো বলিনে তোমায়,
মানে মান উপজয়ে কথায় কথায়।
তুমি রে প্রাণধন, সদা মান আকিঞ্চন
মলিন হেরে বদন, তাহা কিরে সয়॥

## শ্রীযুক্ত শিবচন্দ্র রায়ের রচিত গীতাবলী

কাফী—ঠেকা

গঙ্গা পক্ষে

হরিপদ-কমল-সুধা সুধারা।ধ্রু
ত্রিপথ গামিনা দামিনী পারা,
কারণ জীবন, পুনাতু ত্রিভুবন
শিব-শিরসী কর, নিকর-ধারা॥

ছায়ানট—তিওট

তারি সৌজন্য তাতে।ধ্রু
সে প্রেমেতে অনুগত এত যে হয়ে আছি তাতে,
মনন শরণ, তারি আরাধন করে মন
আনন্দ উপজে, সেই শিব রাত্রিতে।

২

নির্গুণ পক্ষে

তার কে করিবে অনুমান।
( সে সমান )
ক্ষিতি, অপ্, তেজঃ কি বায়ু বিমান।
করিতে পদার্থ, সে কি পদার্থ বেদ বেদার্থ,
শিব সে বসিয়ে যোগে দিতে সে প্রমাণ।

সারঙ্গ বৃন্দাবনী—আড়া মধ্যমান

রাই মুখ অরবিন্দে
হের আসি হের বৃন্দে।
খঞ্জন নয়নেতে অঞ্জন বহে জল বিন্দে।
কি ক্ষণে কি দেবতায়, জলে গিয়ে হেরে তায়,
ধ্যান জ্ঞান শিবার্চ্চন, সকলইতো সে গোবিন্দে॥

পূরবী—আড়া

কর ওহে পার
অপার রূপার নিধি আছ একা নায়ে কর্ণধার,
এ ভব সরিতে, পার উত্তরিতে
ও পদ তরিতে, শিবে ভরসায় সার॥

পিলু—আড়া

মন বল বল রামনাম শুনি শ্রবণে,
কোটী কোটী জন্মার্জ্জিত, পাপ হবে বিবর্জ্জিত
শিব যে তারক নাম, গায় পঞ্চ বদনে॥

জয়জয়ন্তী—ঝাঁপতাল

জয়তি জগবন্ধু জগদীশ জগতারণ,
মুনি-মোহন রূপেতে কর মন-বিমানে আরোহণ।
বলদেব অগ্রজে, ভদ্রাদি সমগ্রজে
সাঙ্গোপাঙ্গ সবে সঙ্গে, লয়ে সুদর্শন।
চাঁদ মুখ নিরীক্ষণে, মুক্তি হয় তৎক্ষণে
কাক চতুর্ভুজ তারও, প্রতীতের কারণ।
চতুর্ব্যূহ অবতার, নিস্তার কি কব তার
শিব যে প্রসাদ আশে, সদানন্দে নিমগন॥

জঙ্গলা ঝিঁঝিট—তিওট

এলোকেশী এলো কে রণে। ধ্রু॥
কাল বরণে, ত্রিলোক আলোক করে রূপের কিরণে।
দনুজে অনুজে বলে, হেরিনু যে রণস্থলে
পতিত পতিত পায়, শব শিব-চরণে॥

ভূপালী—খয়রাবাদী

করিলে একি কুপন মন।
( না বুঝি পর আপন )
চিনে জেনে শুনে, হারালে কেমনে,
যে ধন ছিল গোপনে।
মন ক্ষেপাসাতে রত, হুতাশে বিব্রত
সত্যরঞ্জন একি নিরূপণ।
খেলায় হেলায়, কাটালে বেলায়
নিশাকর শিব যোগেতে যাপন॥

## অথ মহালক্ষ্মীরূপ

মূলতান—আড়া

মদন মথন মনোহারিণী ( কে গো )
অতসী কুসুম সম সুবর্ণবরণী।
চতুর্দ্দন্ত চারিশ্বেত, কে গো করি করে বেষ্টিত,
রতন ঘটে অমৃত, অভিষেকে ভবরাণী।
শোভে চারি করবরে, পদ্মদ্বয় অভয় বরে,
পাদপদ্ম পদ্মোপরে, পদ্ম-সদ্ম-বিহারিণী।
শিব-হৃদি পদ্মাসনে, মহালক্ষ্মী নাথ সনে,
হলে যোগ্য দরশনে, জন্ম ঋণে হই অঋণী॥

## অথ ভুবনেশ্বরীরূপ

বাহার—যৎ

ভুবনেশী যার রূপের নাই ভুবনে সীমার।
রক্তবর্ণা পদ্মাসনা, ত্রিলোচনী সুভূষণা,
প্রভাকর উত্তমাঙ্গে, অর্দ্ধভাগ চন্দ্রমার॥
পাশাঙ্কুশ বরাভয়, চারি করে শোভয়,
মণিময় অলঙ্কার নাই কারু উপমার।
মহাবিদ্যা আরাধিতে, সদাশিব সমাধিতে
করতলে ইষ্টসিদ্ধি, অষ্ট সিদ্ধি অনিমার॥

জঙ্গলা ঝিঁঝিট—আড়া

বাঁশী বটে, রাধা রাধা সদা রটে
সেকি শ্যামের বংশী বটে।
সে মধুর রবে, স্থির কে রবে,
অবলা কি বলা যায়, শিবের সমাধি ছুটে॥

দেশ—পোস্ত

মুক্ত কর মুক্তকেশী মুখ তুলে চেয়ে এবার।
আশার আসার আশে আসি আশী লক্ষবার॥
জন্মে জন্মে জন্মে যত, জানত মা অজানত,
বিশেষতঃ কলুষেত, নাই ভব পারাবার।
হয়েছে নরের দেহ, মনোভীষ্ট সিদ্ধ দেহ
নাম বলে নিঃসন্দেহ, হবে তরি তরিবার।
কি করিবে রাগ দ্বেষ, আছে গুরু উপদেশ
শিবের এই আদেশ, তন্ত্রে শুনি বারম্বার॥

## কালীমির্জ্জাকৃত গান

ভৈরবী—আড়া মধ্যমান

আমার গোরা পতিত উদ্ধারিতে অবনীতে অবতরি। ধ্রু॥
রূপ হেম গৌরাঙ্গ, ল'য়ে ভক্তবৃন্দ সঙ্গ
বাহু তুলে হরি।
নিত্যানন্দ চৈতন্য, যে না মানে অচৈতন্য
সেই পাপী অগ্রগণ্য, মূঢ়মতি দুরাচারী।
( আমার ) গোরা ভক্তমন অভিলাষী, হয়ে নবীন সন্ন্যাসী
করঙ্গ কৌপীনধারী॥

ভৈরব—মধ্যমান

বিপিনে বাজে বাঁশরী
অবশ হইয়ে অঙ্গ শ্যামেরে ভাবে কিশোরী।
মোহন বেণুর স্বর, হৃদয়ে বিন্ধিল শর
চিন্তিয়ে ব্রজকিশোর, পড়ে আপনা পাশরি॥

২

করুণাময় করুণাময়ী তারে। ধ্রু॥
কালীকে কৃষ্ণ মুরারে
কৃপা করি কর কৃপাবলোকন,
নিশুম্ভারে কংশারে কুঞ্জ নয়ন,
কৌশিকী কাত্যায়নী কেশীহারে।
ক্রিয়াহীন দীনে কালীকে তারে
কৃপানাথ কৃপা ধরে॥

৩

ওগো মা অভয়া ভব মে সদয়া ( ভবানী ),
ত্রিপুরা সুন্দরী বাণী, কৃপাময়ী ভবরাণী
ত্রিলোক তারিণী মায়া॥

৪

উঠ হিম গিরিবর-নন্দিনী।
মা সুরাসুর নর মুনিবর বন্দিনী।
কৃপা দৃষ্টি করি, নিদ্রা পরিহরি
অভয় বরদে ভয় ভঞ্জিনী।
মণিময় মন্দির বাসিনী, মধ্য সরোজ বিলাসিনী,
কালিদাস অন্তরে, সতত বাস করে
চিন্ময় চিন্তা রূপিণী॥

৫

কেও বিহরে হর-হৃদি পরে হর মনোহরে মোহিনা,
চরণে অরুণ, রবি শশী যেন,
নখরে প্রখরে আপনি।
শোভিত প্রপদ, দেয় মোক্ষ পদ
আপদে সম্পদদায়িনী।
চরণে নূপুর, আলো করে পুর,
মণিময় পুরবাসিনী।
রজত শিখরে, করে অসি করে
শিশির-শিখর-নন্দিনী।
যেন চরম সময়,　　মরমেতে হয়,
কালী কালভয়বারিণী॥

ললিত

লোলিত ত্রিবঙ্ক বেশে, কে উরে মহেশে
গলিত কেশে।
অপরূপ চরণেতে, যেন রজত-গিরিতে
রবি প্রকাশে।
অলসে অবশ অঙ্গ, হতেছে অঙ্গ ভঙ্গ
বিগত বাসে।
শোভে কিবে শিবে শিবে, নাচিছে যোগিনী
শিবে চারি পাশে॥

ললিত—আড়া

জেগেছ রজনী সজনী কার আসার আশাতে,
প্রভাতে অরুণ, হয়েছে অরুণ
তব নয়ন-প্রভাতে।
অলসে অবশ অঙ্গ, হইতেছে অঙ্গভঙ্গ
মদন মদেতে।
বেশ-ভূষা যেমনি, সকলই আছে অমনি
তিলক নাসাতে ॥

আড়া

এত যে চঞ্চল হলে ওহে গুণমণি। ধ্রু ॥
বুঝি মনে পড়িয়াছে, আর কোন ধনী।
আশয়ে না গেল আশা, কেমন তব আসা
আসিয়ে শেষ নিশিতে, যেতে চাও এখনি ॥

ললিত—আড়া

আলো শুন লো সজনী,
আমার রোদনে পোহায় রজনী। ধ্রু ॥
না বুঝিয়ে তার এমন হবে কি জানি।
আমি থাকে আসা আশে, সে থাকে কাহার বাসে
ভালবাসে আর কোন ধনী।
দিনকরে দিন করে, ভাবি দিয়া শিরে করে
হিমকর বলে কমলিনী ॥

ললিত—তিওট

পিনাকপাণি-বনিতে এল অবনীতে। ধ্রু ॥
হরষিতে চিতে মাতে তাতে
পাইয়ে দুহিতে দুয়েতে।
অঞ্চলে অচল রাণী, মুছাইছে মুখখানি পাণিতে।
জনক জননী ওগো জননী
ভুলিয়ে ছিলে কি মনেতে ॥

ললিত—মধ্যমান

কে এলো গো সখী দেখ দেখি
শ্যাম অঙ্গে অরুণ আভরণ। ধ্রু ॥
চরণে অরুণ, নয়নে অরুণ
চূড়ায়ে অরুণ কিরণ।
সিন্দূর চিহ্ন অরুণ, পানে অধর অরুণ
করতল অরুণ বরণ।
এতো অরুণ প্রকাশি, তাহে নাহি লাজ বাসি
বলে নিশি আছে এখনি ॥

ভৈরবী—মধ্যমান তিওট

যদি ভব-নদী পার হতে থাকে বাসনা। ধ্রু ॥
দক্ষিণে কালিকে কৃষ্ণে ভেদ ক'র না।
অসিধারী বংশীধারী, পীতাম্বর দিগম্বরী
ঐ ভুজ মুরলীধারী, লোল রসনা।
বনমালী মুণ্ডমালী, শিখিপুচ্ছ শশিভালী
মকরাকৃতি কুণ্ডল কভু শব শিশুবলি
দেখ এই কৃষ্ণকালী করি মন মা ॥

ভৈরবী—মধ্যমান

এমা অপার মহিমা তব, চরণ পর শিব হৈল শব
তুমি অচিন্তের অচিন্ত্য, কে পারে তোমারে চিন্তা
কালী কালী করে চিন্তা, কেমনে ও পদ পাবে ॥

ভৈরবী—তিওট

আমার কাল আলয় আলো এলোকেশী।
উমা উমা যত ডাকি তত দেখি পূর্ণমাসী ॥
যেমন উদয় হয়, কহিতে লাগয়ে ভয়,
যত ভাবি তত হয়, আরও তেজোরাশি।
রূপের তুলনা স্থানে, শশাঙ্ক ছিল বিমানে,
সে দশখণ্ড অভিমানে, চরণে পড়েছি খসি ॥

ভৈরবী—মধ্যমান

ওগো রাধে কি অপরাধে,
শ্যামেরে হয়েছ বাম একি সাধে সাধে।
হেন যে গোরক্ষনাথ, হয়েছে গোরক্ষনাথ
শিঙ্গায় ও লোকনাথ, তোমায় আরাধে।
ওগো প্রিয়ে কথা মান, করো আরও মান,
প্রিয়জন প্রিয়মান, হইয়ে সাধে।

বিভূতি-ভূষণ কায়, কথা কহিব কায়
কালী হয়ে নীলকায়, ভব বিষাদে ॥

ভৈরবী—মধ্যমান

ওহে দীননাথ এত কি পাতকী তারিতে কাতর।
কৃপাসিন্ধু শুখাবে কি করুণা দানেতে তোর ॥
আপনি হইয়ে খর্ব্ব, নাশিলে বলির গর্ব্ব
বামনরূপে উদ্ধারিলে অহল্যা-পাথর ॥

২

তাতে কি হয়েছে এত মান।
ভালবাস' বলে আমি করেছিলাম অভিমান ॥
হ'লে অনুগত, দোষ করে কত
তারে অনুচিত অপমান ॥

৩

অনেকে জানে তুমি আমার মন
তুমিরে যেমন ॥ ধ্রু ॥
সে বুঝিতে পারে, যারে দিয়েছ নিয়েছ মন।
অনেকেতে মনে করে, মনে মনে মান হরে
ভাবিয়ে কালী অন্তরে, কারে দিবে এক মন ॥

ভৈরবী—যৎ

পীরিতি লুকাইলে নাহি রয়,
যে জানে সে তারে কয়। ধ্রু।
দেখিলে আকুল, না হেরে ব্যাকুল
কুলে কালি দিতে হয়।
যতনের ধনে, রাখিব গোপনে
কেমনে তা মনে সয় ॥
প্রকাশের ভয়, না হয় উভয়
মনে মনে পরিচয় ॥

ভৈরবী—মধ্যমান

দেখি সই যদি তারে না দেখি। ধ্রু।
তবে হইল জনমের মত দেখাদেখি।
প্রবোধ কর বচনে, আমি বুঝাব কেমনে
কার মনে কি যে করে, সেই ত মরে
আমা বলে কি ॥

২

নারে নারে আর তারে নারে। ধ্রু।
তুমি জান সই, আমি যত সই
এত কে পারে ॥
তোমার এ মত, আমার মত
যদি সারে।
ভাঙ্গিলে কি মন, আর কি কখন
গড়িতে পারে ॥

ভৈরবী—আড়া

বিতর করুণাময়ী তনয় কাতরে। ধ্রু
সর্ব্ব জীবময়ী তুই, তাহাতে কি নই মুই
এ তোমার অকিঞ্চিত বঞ্চিত আমারে।
তুমি পাপ তুমি পুণ্য, নহে কোন দেহশূন্য
শরীর অগ্রগণ্য, জানাও কারে।
পূজা জপ ধ্যান জ্ঞান, সকলি তোমায় অর্পণ,
ব্রহ্মাণ্ডেরি নিদর্শন, দর্পণ ভিতরে ॥

২

ভাবনা ভাবনা কেন যে তারে তারে,
বৃথা যে ফিরিয়া মর, সে তারে। ধ্রু
পড়ে অজ্ঞান তিমিরে, কেন বৃথায় ভ্রমিরে
জানিয়ে কেন ভ্রমিরে, মায়া-সাগরে।
তাহার নাহিক কূল, হয় কেন স্থূলে ভুল,
ভাবিলে কুলাবে কুল, কালিদাসেরে ॥

সিন্ধুভৈরবী—আড়া

পরে যে পরের তরে বৃথায় যতন করে,
আপনা ভাবিয়ে পরে আঘাত প্রাণেরো পরে।
পরশ জানিয়ে পরে, সুখী হ'য়ে পরস্পরে
বুঝিতে নাহিক পারে, কি হবে তাহার পরে ॥

২

পাসরিতে চাই তারে, না যায় পাসরা,
আমারে মজালে আমার নয়নেরি তারা। ধ্রু
বাসনা করিয়ে মনে, চাবনা তাহার পানে
আঁখি নিষেধ না মানে, বহে বারি-ধারা ॥

৩

এমন কামবাণ কে তোমায় করেছে দান। ধ্রু
হের না দর্পণে মুখ আপনি হবে সন্ধান।
নয়ন অক্ষয় তূণ, তাহে কটাক্ষ নিপুণ
যদি বিধি দিত গুণ, বধিতে অনেকের প্রাণ ॥

৪

সে নহে আপন বশ কি সাধ প্রেম-সাধনে,
চলিতে আঁখিতে দেখে হরিষে বিষাদ মনে।
অন্তরে অন্তর নয়, তথাচ অন্তরে রয়
সদাই উভয় ভয়, পরসনে ॥

৫

অনেকেরে মনে করে মনে না ধরে।
যাহার নিয়েছে মনে, কদাচ তারে
কখন নাহি পাসরে ॥
সেই জন প্রিয়জন, কহে অপ্রিয় বচন
তবু তায় কখন, ভুলিতে না পারে ॥

সিন্ধু ভৈরবী—মধ্যমান

যায় যায় যাক্ প্রাণ যদি যাবেরে। ধ্রু
আর কি হবে কি হবে বলে, শুধাব না কায়রে।
সুখ-আশাতে পীরিত, হিতে হ'ল বিপরীত
সুহৃৎ দেখি কুরীত, কালী হ'ল কায়রে ॥

আড়া

যাব কি আমি আনিতে মাধবে,
( ওগো রাধে )।
মম বাসে যদি আসে,
দেখিতে তোমারও সাধ হবে ॥
( ওগো ) প্রিয়কথা মান, কেন কর আরো মান
প্রিয় মানে কেমনে রবে।
প্রাণ কর যতন, প্রিয় কর প্রিয়জন
কি হবে ভাবিলে, অপযশঃ হবে ॥

রামকেলী—একতালা

সভয়ে অভয়ে ভাবিগো অভয়ে। ধ্রু
কাতরে মা তোরে ডাকি কি জানি কি হ'য়ে।
সতত ব্যথিত চিত করে পাপচয়ে।
কালীকে করুণা কর, তাপিত তনয়ে ॥

রামকেলী—তাল ফেরা

শ্যামাচরণ-শোভা মন মানস-লোভা।
হরের হৃদয়ে পদ, জ্ঞান হয় কোকনদ
কোটী অরুণ-আভা ॥

ঝাঁপতাল

প্রসীদ পরমেশ্বরী অধীন দীনে।
ঘুচাও দুর্গতি সতী গতিবিহীনে ॥ ধ্রু ॥
কংসারে নিশুম্ভারে, রাবণারে ত্রিপুরারে
এ দুস্তরে কে নিস্তারে, মা তোমা বিনে।
তুমি পুরুষ-প্রকৃতি, তুমি সৃষ্টি তুমি স্থিতি
হয়, লয় হয়, কটাক্ষ-বাণে।
ও পদ আপদে পদ, আমার ঘোর আপদ
কালীকে রাখ চরণে ॥

ললিত—মধ্যমান

এ কেমন মান রাধে হায়। ধ্রু
নাগর নিকটে বসি, সাধিয়ে পোহায় নিশি
ঠেলেছ তাহারে পায়।
আসি এ তোমার বাসে, গলে দিয়ে পীতবাসে
তবু না হেরিলে তায়।
সে রসিক-শিরোমণি, ফিরে যায় যে অমনি
কালী হ'য়ে নীলকায় ॥

২

নাগর যাও হে সেই ভবনে,
যে তব মনরঞ্জন।
রোদনে গিয়েছে আমার যে ছিল নয়ন-অঞ্জন।
আমার যে প্রয়োজন, যে তোমরা প্রিয় জন,
হয়েছ করে হরণ।
ভানুর প্রকাশে, আমার নিবাসে
এসেছ দিতে গঞ্জন ॥

৩

সখি গো বল কি হলো আমারে।
নীর বহে নিরন্তর দু'নয়নে বারে বারে।
আঙ্গিনা বাহিরে, গিয়ে ধীরে ধীরে,
তারাগুণি বারে বারে।
প্রকাশিল সুখ, যেন আশা-সুখ
দুখেতে বুক বিদরে॥

মালকোষ—আড়া

আমার আশার আশা নহে নিবারণ। ধ্রু।
জান সুখনিশি সাথে, সুখ দিলে দরশন।
আসে আসে করি যত, পথ কত নিরীক্ষণ॥
নিশির শিশির হইয়াছে বরিষণ॥

২

আমার আমার আর কেহ ব'লনা কখন। ধ্রু
আমি আমারো বলিয়ে আপনি হারাই মন।
আমি যারে ভাবি ভাবি, সে নহে ভাবেরি ভাব
রূপেতে গুণবিহীন।
তাহা থাকিলে হইত ভার, করা জীবনধারণ॥

সংফরদা—আড়া

অকথ্য কথা উপজয়তো মনেতে বৃথা। ধ্রু
প্রেমজলধি-অপারে, কেবা পারে যেতে পারে
নাহি সে নেতা।
অনেকে করিতে চায়, আগু পানে নাহি চায়,
না শুনে কথা।
তাহার বিষম ঢেউ, বাঁচাইতে নাহি কেউ
কথারি কথা॥

সরফরদা—ঝাঁপতাল

অম্বে অম্বালিকে অন্নদা অম্বিকা
অখিলজন-পালিকে। ধ্রু
গৌরী গিরিবালিকে, শিব-শিরসি মালিকে
বিমল শশিভালিকে অম্বিকে।
শব-হৃদয়বাসীকে, নগ্না দিগ্‌বাসিকে
অসুরদল নাশিকে, চণ্ডিকে চণ্ডিকে।
ত্রিগুণা গুণাত্মিকে, ত্রিজগদ্ধাত্রীকে
ত্রাণ কর পাতকে কালাকে॥

২

বিহরে হর-হৃদয় পরে ত্রিপুর হর-বন্দিনী।
চরণ'পরে শোভে নূপুর কটিতে কর-কিঙ্কিনী॥
হৃদয় মরকত নিকর খচিত, মণিমণ্ডিনা।
অভয় করে খণ্ড অসুর শিরখণ্ডিনা।
রূপ তিমিরে-তিমির হরে ত্রিলোক ভয়ভঞ্জিনী।
ঘোর বেশে ঘোর কেশে মহেশ-মনোরঞ্জিনী।
শশীশিখরে, শ্মশানে ফিরে, শিখরবরনন্দিনী।
বরণ কাল, ভুবন আলো কালী কলুষখণ্ডিনী॥

সরফরদা—মধ্যমান

কি হবে মা কি হবে,
এ ভব-ভয়ে তরিব কেমনে। ধ্রু॥
ত্বরিতে দুরিতে ধায়, এ বড় বিষম দায়
কেমনে বুঝাব মনে।
পাপচয় হুতাশনে যেমন পতঙ্গ,
তেমতি এ মতি ধায় না করে আতঙ্ক,
তুমি মতি তুমি গতি, তুমি সর্ব্বজীবেতে বসতি
কালীকে রাখ চরণে॥

২

শ্যাম আমার বিপিন বিনোদিয়ে। ধ্রু॥
কৃতপুণ্য মধুপুরী, বৃন্দাবন ধন্য করি
দাঁড়ায়ে রয়েছেন হরি, পদোপরে পদ থুয়ে।
পীত-পট কটিতটে, দৃঢ় করি ধড়া আঁটে
গলে বনমালা বটে, করে মুরলী লইয়ে॥
হেরি চরণ-ভঙ্গিমা, নাহি পারে দিতে সীমা,
দিবানিশি দেখে কালী ভাবিয়ে॥

ঝাঁপতাল

রতন সিংহাসনে, রমতি বৃন্দাবনে
রাজরাজেশ্বরী রাধারাণী। ধ্রু॥

রাজীব লোচনশ্যাম, রূপ অতি অনুপম
কনক-চম্পকদাম সিমন্তিনী।
নীল পীতাম্বরে, অধিক শোভা করে
মধুর বংশী করে পান পাণি।
যুগল রূপ হেরে, কালী ভাবে অন্তরে
যেন নব মেঘোপরে, সৌদামিনী ॥

২

চঞ্চল চরণে চলে অচলনন্দিনী
তরুণ অরুণ যেন চরণ দুখানি। ধূয়া
জননীর হাথ ধরা, হাঁটিছে সুধা-অধরা
আনন্দে নাচিছে ধরা, ধন্য ধন্য গুণী॥
অচিন্ত্যাব্যক্তরূপিণী, ভক্ত-মন অনুমানি
হিমালয়ের আলয়ে, পরং ব্রহ্ম সনাতনী।
সব সখী সঙ্গে খেলে, কালী কালো কালো বলে,
কালীকে গিরিবালিকে, হয়েছেন আপনি॥

সরফরদা—আড়া

নিরখিয়ে নীর বহে নয়নে ঘন।
এখনি বিচ্ছেদ হবে তাই সদা ভাবে মন। ধ্রু॥
যে নহে আপন বশ, সদা রসেতে বিরস।
হইতে সুখের লেশ, দুঃখ করে আচ্ছাদন॥

রামকেলী—আড়া

নলিনী মলিনী হয় নিরখিয়ে দিনমণি। ধ্রু॥
প্রকাশে প্রকাশ ভয়ে আকুল কুলরমণী।
দিনকরে দিন করে, করে দুটী করে
মিনতি করে অধীনী।
আশার আশয়ে প্রাণ, ধারণ সেই প্রমাণ
আসিও হলে রজনী॥

আড়া

মান ভয়ে করে অধর ধরে। ধ্রু॥
একি অপরূপ, হেরিতেছি রূপ
মৃগাঙ্ক কমল'পরে।
এরূপ পিরীত, বিপরীত রীত
দেখি তোমারে।
হয়েছে যে ভাব, দরশনাভাব
সইত সকলে করে॥

সরফরদা—তিওট

একি কথার কথা প্রেম হয় যায়। ধ্রু॥
ক্ষণেক যারে দেখা যায়, তাহা কি ক্ষণেকে যায়
লোকের কথায়॥
যে জন থাকে প্রমাণ, কত করে অপ্রমাণ
দোঁহারি বাড়ায় মান, থাকে না কথা।
দুজন হয়ে উত্তম, প্রিয়তম সম সম
দূরে যায় মন তম, হইলে কথা॥

আড়া

তুমি বল ভালবাসি, এ কেমন ভালবাসা,
আশার আশ্রিত জন, না পুরালে তার আশা।
দেখ কত দূরে ঘন, চাতক হয় অধীন
করে বারি বরিষণ, ঘুচায়ে তার পিপাসা॥

২

বাসনারি কি বাসনা কেন তারে ভালবাসে। ধ্রু॥
ভানু লক্ষান্তরে থাকে কমল সলিলে ভাসে।
চক্রবাক চক্রবাকী, কি সুখে তাহারা সুখী
নিশিতে বিচ্ছেদ দেখি, কেহ নহে কার পাশে॥

আলাইয়া—তিওট

গিরিবালে শশিভালে জপরে বদন করালে। ধ্রু॥
শব-শিশু-কুণ্ডল, মণিময় মুণ্ডল
গলেতে লোলিত মুণ্ডমালে।
নবীন নীরদ-আভা, মরকত কত শোভা
চরণে পতিত মহাকালে।
ভুবনমোহনবেশ, নিরখিছে কালিদাস
এলাইয়ে পড়েছে কেশজালে॥

কোকব—ধামার

শ্মশানে শিবে বিভূতি বিভূতি কিবে। ধ্রু॥
ত্যজ মণিময় আভরণ, সব শব ভূষণ
চারিদিকে শোভে শিবে।

ভয়েতে কম্পিত ধরা, হাসিছে রুধির-অধরা
লহ লহ করে জিহ্বা।
ধরাধরের বালিকে, করুণা কর কালীকে
অশিব নাশিনী শিবে ॥

মধ্যমান

কালীকে গিরিবালিকে জুড়ায় নয়ন হেরি। ধ্রু ॥
কিবে রূপের মাধুরী, ফিরিছে মা ধীরি ধীরি ॥
রতন নূপুর পায়, পুর আলো করে তায়
চঞ্চল চরণে যায়, অচলরাজ-কুমারী ॥

দেবগিরি—তিওট

দেব গিরীশ উরে গিরিবর দুহিতে। ধ্রু ॥
রণে কিরণ, হয়ে ভানুমান
যেন হুতাশন, দনুজগণ দহিতে ॥

টোড়ি-গুর্জ্জরী—আড়া

দুর্গে দুর্গ ভয়ে তার অভয়ে। ধ্রু ॥
কলুস কলস ভারী, বান্ধা তাহে কর্ম্মডুরি,
বহিতে নাহিক পারি, ডাকি সভয়ে।
সংসার সাগরে আকুল, ভাবিয়ে প্রাণ ব্যাকুল
তাহে গো কুলাও কুল, কাল সময়ে।
হও তাহে কর্ণধার, তরিব জগত আধার
এইবার কর পার, কালীতনয়ে ॥

জৌনপুরী টোড়ি—একতালা

বাঘের বসন পরেছ গো তারা। ধ্রু ॥
বিভূতি ভূষণ, একজটা করে অসি
শশী ভালে দশনে রসনা ধরা।
করে কালিদাস আশ, কমল পদ ব্রহ্মময়ী পরাৎপরা।

মধ্যমান

ভাবনারে ভাবনারে তারে, যে তারে
তত্ত্বজ্ঞানেতে তৎপর, তত্ত্বমসি তত্ত্ব কর
তঁর ভব-ভারে।
সচ্চিদানন্দস্বরূপ, তেজোময় সেইরূপ
জগত বিস্তারে।
যেমন হয়ে চনক সেই জননী জনক
কালীকে নিস্তারে ॥

আশায়রি—তিওট

আমার মনের কথা শুন ওলো সই
কে আছে আর তোমা বই। ধ্রু ॥
হেরিয়ে সেরূপ, হয়েছি যেরূপ,
আমি যে আমারও নই।
নবীন নীরদ শ্যাম, জানিনে তাহার নাম,
সে থাকে গোকুলে, চলগো যমুনার কূলে
কি কাজ আর আছে কুলে, সহেনা খানিক বই ॥

২

শ্যাম বিয়োগী যোগী হয়েছে ব্রজবালা। ধ্রু ॥
করিয়ে রোদন, নয়ন অঞ্জন
গলিয়ে গলেতে গুঞ্জমালা।
এলাইয়ে বেণী, দোলে জটাশ্রেণী
কানেতে কুণ্ডল কানবালা।
পঙ্কজ লেপন, জ্বলে হুতাশন
বিরহ-জ্বালা ॥

৩

জলধর হেরে আমার নয়নে না জলধরে। ধ্রু ॥
নবীন নীরদ শ্যাম ত্রিভঙ্গ ভঙ্গিম ঠাম,
মুরলী ধরে অধরে।
দিতে সে তুলনা সে কথা তুলোনা
অতুলনা রূপ তার।
যদি বা করিব তুল, নাহি হবে সমতুল
বাতুল হবে অন্তরে ॥

সিন্ধু টোড়ি—আড়া

শ্যামের গুণের কথা কব কেমনে গো। ধ্রু ॥
গণিতে গণিতে গুণ উঠয়ে আগুন মনে।

অস্থির নয়নজলে, প্রবেশি যমুনাজলে
দ্বিগুণ সলিলে স্থলে।
পরে হবে অনুপায় কি সে না দেখি উপায়,
ভেবে ভেবে কালী প্রাণে॥

আড়া

আমার ভার এবার কি ভার তোমার গো। ধ্রু॥
লইতে বিশ্বের ভার, হয়েছ রূপ বিস্তার,
কালীকে কর নিস্তার, ডাকি বারেবার।
যে লয় শরণ, তারে বিড়ম্বন
এতো অবিচার।
দীন দয়াময়ী নাম, না হইবে দীনে বাম,
কলঙ্ক রবে তোমার॥

সারঙ্গ—মধ্যমান

কি হেরিলাম রূপ অপরূপ একাম্বর কাননে। ধ্রু॥
ভুলিয়ে কুন্তল ভারে, চূড়া বান্ধিয়াছে শিরে,
মায়ে হ'য়ে ধেনু রাখে, কে দেখেছে কোন খানে॥
নর-কর কটিবেড়া, যেন শোভে পীতধড়া
ত্রিভঙ্গ হইয়ে খাড়া, ঠেকা দিয়েছে পানে।
মহাদেব হলধর, মহামায়া জলধর
অসি বাঁশী শৃঙ্গধর, আভাসিছে চন্দ্রাননে
চন্দন রুধির ভালে, বনমালা মুণ্ডমালে
মকরাকৃতি কুণ্ডলে, যেন তারা মেঘ কোলে।
হেরি প্রচণ্ড তপন, চারিদিকে গাভীগণ
ভাণ্ডীর তলায় চণ্ডী, কিবা শোভা গোচারণে॥

মধ্যমান

হে কদম্ব তরুবর শ্যাম-চরণ বল কি সাধনে পাইলে।
নীরদ কমলকান্তি, গোচারণে হয়ে শ্রান্তি
দাঁড়ায়ে রয়েছে তরুমূলে।
নিবিড় পত্রে আবৃত, তাহাতে হ'য়ে আবৃত
শোভাকরে বহু ফল-ফুলে।
পেয়ে কৃষ্ণ বলরাম, দেবের দুর্লভ নাথ
ধন্য ধন্য কৃতি পুণ্য হ'লে॥

২

কি শোভা কালিন্দীর কূলে
নটবর তরুবর মূলে। ধ্রু॥
হেরিয়ে মনচঞ্চল, নয়নে ভরিল জল
কত না মুছিব অঞ্চলে।
হায় হায় কব কা'কে, কলসী লইয়ে কাঁকে
ঘরে না যাইতে পদ চলে।
যদি হয় মন্মথ, নাহি হয় মনোমত
ইহার এরূপ হেরিলে।

গৌড় সারঙ্গ—মধ্যমান

কেও শবাসনা, ভীষণা দিগ্ বসনা
বিকট দশনা। ধ্রু॥
সভয়ে অভয়ে করে, সতী নিজ পতি পরে
একি বিবেচনা।
লজ্জারূপা নাহি লজ্জা, মেয়ে হয়ে রণসজ্জা
পাযুধে মগনা।
কহিছে গোপী মোহনে, ঐরূপ থাকে মনে,
কালী ত্রিলোচনা॥

মূলতানী—আড়া

আগে বুঝিও শ্যামের মন,
আমায় আছে কি নাই যতন।
দাঁড়াইবে পাশে, যদি সে সম্ভাষে
তবে কবে বিবরণ।
করজোড় করে, ধ'রে দুটী করে
করিও নিবেদন।
তোমার বিরহে, রহে কি না রহে
ভাবিয়ে কালীবরণ॥

১

ওগো আর যাবনা আমি যমুনারি কূলে। ধ্রু॥
হেরেছি রূপ যাহার, কুলে মোর থাকা ভার,
নাম জানিনে তাহার, সে থাকে গোকুলে।
যখন সে চায় ফিরে, আসিতে না পারি ফিরে
নিয়ে নাহি দেয় ফিরে, মন যে হরিয়ে নিলে।

গুরুজনা ছিল সাথে, মরেছিলাম সরমেতে
পূরিয়ে এনেছি কুম্ভ নয়নেরি জলে ॥

মূলতানী—ঠুংরি

ওহে নবীন নেয়ে ( কানায়ে ) শ্যাম
পার কর তরুণী, তরণী ধরি হে মুখচায়ে । ধ্রু ॥
দেখিয়ে যমুনার কূল, হ'য়ে অতি ব্যাকুল,
তুমি রাখ যদি কুল, কহে গোপমেয়ে ।
আপনি হইয়ে মাঝি, ডুবাওনা মাঝামাঝি
কালী কয়, বড় ভয়, ভব-তরঙ্গ দেখিয়ে ॥

ঐ

নাচে এলোকেশে, শবে দিগ্‌বেশে
অধরে রক্তের রুধির ধারা মা । ধ্রু ॥
কি দিব তুলনা নাহিক গণনা
ত্রিভুবনে উপমা ।
আইল বসন্ত, লইয়ে সামন্ত
হ'ল পরাজয় তারা ।
ল'য়ে শরাসনে, রাখিলে নয়নে
কটাক্ষেতে তূণভরা ॥

বারোয়া—মধ্যমান

শ্যামা সুখ ধামা মা শিব মনে নার নার । ধ্রু ॥
উমা ধূমা ভীমা বামা কালীকে কৈবল্য ধামা ॥

পূরবী—একতালা

মনমোহিনী রূপে কে হরে বিহরে শ্যামা ।
চরণ-ভরে ধরা ধীর না ধরে মগনে গঙ্গাধা ॥

গৌরী—আড়া

প্রসীদ পশুপতি পার্ব্বতীপতি । ধ্রু ॥
প্রজাপতি পিশাচপতি, পরাৎপর পতি
প্রণবপতি প্রমথপতি, পতি প্রাণাপতি
পতিত কালিদাস, প্রণতি পশ্য কাশীপতি ॥

গৌরী—একতালা

রুধির অঙ্গে রণ-তরঙ্গে
নাচিছে শিবে যোগিনী সঙ্গে
লোলজিহ্বা সব উরে উলঙ্গে ।
শোনিতের ধারা পড়িছে অঙ্গে
হ'য়ে ত্রিভঙ্গে হাসিছে রঙ্গে
গ্রসিছে কত গজ তুরঙ্গে ।
কিঞ্চিৎ ভঙ্গিম করি অপাঙ্গে
কালী তারো কালা দান পতঙ্গে ॥

আড়া

শ্যাম শ্যাম করে ব্রজের লোক,
কৃষ্ণ-প্রেমে করে প্রাণ বিয়োগ ।
বিষম বিরহ-জ্বালা, বিষাদিত ব্রজবালা
অঙ্গে বিভূতি মালা, করে করে যোগ ॥

কামোদ—তিওট

কেরে এলো এলোকেশী নবীন মেঘের রূপ । ধ্রু
• করেতে বজ্র অসি, চপলা অচলা শশী,
শিব হেরে চমকে দনুজভূপ ॥

হামির—তিওট

নবীন কানায়ে পানে চেয়ে হারাইলাম মন । ধ্রু ॥
নীল নলিনী বরণ, চরণ পরে চরণ
রূপ নিন্দিত নবঘন ॥

ইমন—একতালা

আমার মন কেমন করে,
না হেরিয়ে, শ্যামরূপ অনুপম মুরলী অধরে ।
কারে কই সই মরমে, সরমের কথা মুখে
বচন না সরে ॥

ছায়ানট—তিওট

শীতল কদম্বছায়া নটবর শ্যাম বিরাজে ।
নবীন নীরদ শ্যাম, ত্রিভঙ্গ ভঙ্গিম ঠাম
ঘন ঘন মুরলী বাজে ।

কেদারা—আড়া

কেও রজত-পর্ব্বত' পরে,
রতন নূপুর পরে নক্ষত্র লক্ষ উপরে। ধ্রু ॥
গাঁথিয়ে চাঁদের মালা, হৃদয় মাঝার' পরে।
দিগ্‌বসন পরে, দশনে রসনা ধরে
রুধির ধরে।
অসিমুণ্ড বরাভয়, অর্দ্ধচন্দ্রের উদয়
নীল-শিখর' পরে।

২

দেখ কিবা শোভারে,
বৃন্দাবনে বহে যমুনা। ধ্রু ॥
নানা রমনীয় কুঞ্জ, হেরিয়া হরে পাপপুঞ্জ
নাহি গণনা।
নিত্য নানা মহোৎসব, নানামত বৈষ্ণব
শ্রীরাধা গোবিন্দ-ভাবে সদা মগনা।
বৈরক্ত মাধুকরী, বানপ্রস্থ ব্রহ্মচারী
করে সাধনা।

৩

কিবা শোভা করে নিশি,
শশী যে তব রূপ প্রেয়সী। ধ্রু ॥
বিদিত বিধির গুণ, করেছে তব বদন,
সৃজন নির্জ্জনে বসি।
নিরখিয়ে তেজোরাশি শশাঙ্কে কলঙ্করাশী
গগনবাসী।
মনেতে এই বিচারে, লুকায়ে মেঘ ভিতরে
যলে অমনি হইয়ে আসি ॥

কেদারা—একতালা

ওরে আমার বাসনা
কারে ভালবাস সে'ত তোমারে ভাল বাসেনা।
তুমি যথোচিত, এত অনুচিত,
তার নাহি চিত্ত, যেমন দশন রসনা ॥

বাহার—মধ্যমান

কোথা হারাইলেরে আমার মন,
কেমন দেখি তোমারে। ধ্রু ॥
আমার যে হ'তে চাও, আগে হও আপনারে,
যা তোমার কাছে নাই, তাহা আমি দিতে চাই
সদা ঐ ভয় পাই পাছে নিয়ে না দেয় ফিরে।

সোহিনী—আড়া

চাহিয়ে চাঁদের পানে তোরে হয় মনে। ধ্রু ॥
তুলনা হইলে দোঁহা তুলনা হবে কেমনে।
যদি সমতুল করি, নয়নে মৃগাঙ্ক হ'য়ে
শশী লুকায় তব বদনে ॥

২

কিবা শোভাকর মুখ জ্ঞান হয় হিমকর। ধ্রু ॥
অমিয় বচন দানে তাপিতেরে হিম কর,
কমলে যুগ্ম খঞ্জন, কুচ করি দরশন
নিয়ত হ'য়ে রাজন সকলে দিয়েছে কর ॥

৩

ভ্রমরা ওরে কেন ভ্রমেতে কর ভ্রমণ। ধ্রু ॥
কেতকী চাতকী জান এত কি সে অধীন।
যে তোমার প্রিয়কর, তার প্রিয় দিবাকর,
তবে কেন বৃথা কর, পরধন আরাধন ॥

বাগেশ্রী—আড়া

যাওগো বৃন্দে আনিতে গোবিন্দে
বৃন্দাবন শূন্য আছে।
এ সব কেশব বিনে, সবে শব হ'য়ে আছে।
শ্রীমতী যশোদা নন্দ, সকলেই নিরানন্দ
নয়ন থাকিতে অন্ধ স্পন্দহীন হ'য়ে আছে।
ব্রজের লোক বালক, বুঝি হয় পরলোক,
হেন কেহ নাহি লোক, কহে লোকনাথ কাছে ॥

২

বিমল কমল অমূল্য তোমার বদন।
নয়ন তুলনা, কিছুতে হল না
চপলা খঞ্জন মীন।

মধুপানে আসি যত, শিরেতে আছে আবৃত
কালো অলি বলি যেন।
বিধির একি রঙ্গ, আছে সঙ্গ কুরঙ্গ
আর কামান।

৩

মনেতে মানস ফুরাবে মনে পাশরিয়ে যাবে।
মণিহারা ফণী মত মতি ম্রিয়মাণ হবে।
মিলন হইবে কবে, কদাচ নারে না কবে
কালী হ'য়ে প্রাণে রবে, পীরিতি রবে নারবে॥

৪

কেমনে তরিব ভবভয়, সদা এই ভয়,
তব করুণা দুর্লভ, কিরূপে নিস্তার হব
ভাবিয়ে ভাবিয়ে সব, ভব শব হয়।
কালী কহিছে মিনতি, আমি গো পাপী দীন অতি,
দুর্গা নামেতে দুর্গতি, কদাচ না রয়।
না দেখি কিছু উপায়, শরণ লয়েছি পায়,
চিন্ময় দেখি তা নয়, পাষাণ ত নয়॥

কানাড়া—আড়া

আসিবে হরি এই মনে করি,
হইয়ে রয়েছে আমার দু'টী নয়ন প্রহরী। ধ্রু॥
আশারে আশ্রয় করি নিশি শিশিরে শিহরি,
শেষ হতেছে সর্ব্বরী, হরি হরি হরি হরি॥

২

মান ভরে ধরা অধরে বৃকভানু-নন্দিনী। ধ্রু॥
সাদরে অধর ধরে ধরণীধর আপনি।
করেছে যোগীর বেশ, ভূষণ হয়েছে শেষ
ভিক্ষুকরূপ এমনি।
যাহারে করহ চন্দ্র, নাহিক পারহ চিন্তে
সেই এই চন্দ্রামণি॥

৩

অপরূপ শোভা আলো এলে কেশী মহেশ-মহিষী। ধ্রু॥
লোলিত ত্রিভঙ্গে, সবে শব-অঙ্গে
রঙ্গভূমে তেজোরাশি।
বিগত বসনা, বিকট দশনা
অট্ট অট্ট হাসি।
রুধির অধরা, অশিতাঙ্গ ধরা
বরাভয় মুক্তকেশী।
পদে মোক্ষপদ, আপদে সম্পদ
অবিমুক্ত বারাণসী।
কালিদাসের আশ, তাহে কর বাস
দয়া কর মুক্তকেশী।

কানাড়া—মধ্যমান

কালীকা তারা ত্রিপুরারি কমলা ও গো উমা। ধ্রু॥
অন্নদা অম্বিকা অম্বা, জগদ্ধাত্রী জগদম্বা
বগলা মাতঙ্গী ধূমা।
দুর্গা ভৈরবী ভবানী, মহেন্দ্রাণী মহেশানী
ছিন্নমস্তা বাণী রমা।
অর্পণা অপরাজিতা তব সুত কলিদাসে কর ক্ষমা॥

সাহানা—আড়া

মা বিনে কে জানে আর তনয়েরি ব্যথা গো। ধ্রু॥
অকিঞ্চন সুতে, যোগ করে পিতে
বল আর যাব কোথা গো।
বাপের ভূষণ ছাই, কি আর বলি ছাই
শিরেতে ধরে বিমাতা।
আপনি বাতুল, দিতে সমতুল
না জানে বিধি-বিধাতা॥
পাপেতে হইয়ে কালী, কাতরেতে ডাকি কালী
হইয়েছ কালা কালী, শুন সুতের দীনতা।
জানতা বাপ্যজানতা, তুমি সকলই জান'তা
ত্বয়ি জগত-প্রসূতা॥

২

যতনে এত যন্ত্রনা এ যাতনা কব কায়।
পীরিতি কি রীতি অতি হইল বিষম দায়। ধ্রু॥
মানাইতে তার মন, আপনারি মান যায়।
সুজনে মিলন হয়, উভয়েরি মনে জয়,
আকিঞ্চন অতিশয়, যাতে প্রেম-ধন রয়।

একের হয় অধিক, আনে নহে ততোধিক
লোকে বলে ধিক্ ধিক্, কালী দহে প্রাণ তায় ॥

৩

কব কারে, কত ভেবেছিলাম অন্তরে।
সকলই ভুলিয়ে গেলাম, দেখিয়ে তোমারে। ধ্রু ॥
মুখে না সরে বচন, নয়নে পলকহীন
আমি যে আমার নই ॥

খাম্বাজ—আড়া

স্থান দেও পদতলে ওগো বিশ্বমাতে,
বহিতে না পারি দেহ ভারি পাপেতে।
আমি কি করিব স্তব, বেদ-আগম-পুরাণে রব
আছে জগতে।
ছই করিতে অক্ষম, মম অপরাধ ক্ষম,
কালী পতিতে ॥

২

দীন তরিতে কাতর এত,
দয়াময়ী নাম তব তো।
তোর তনয়ে দিতে পাথরবত।
কালী কালী যত ডাকে, ততই ফেল বিপাকে
মা বিনে আর কব কাকে, এ দুখ যত ॥

৩

শুনি ধনী শ্যামের বাঁশরী।
যত গৃহকাজ লাজ সকলি পাশরি ॥
যমুনায় ভরি কলস, তুলিতে হয় অলস
শরীর হয় অবশ, পড়ি পাসরি ॥
কালী এরূপ হেরিয়ে, এমনি করে গিয়ে,
মন তার চরণে দিয়ে, কোথা না সরি ॥

৪

মন-পবনের বায়, তরণী চলে যায়।
ভাবুক নাবিক হলে চরণেতে বয় ॥
যৌবন তরঙ্গ ভরে, সদা টলমল করে
কেহ নাহি ধরে করে, পাছে ডুবে যায়।
স্থল হইয়াছে জল, পদে মেদিনী শীতল
ভাবিয়ে কালী বিকল, পার হওয়া দায় ॥

খাম্বাজ—ঝাঁপতাল

অসুরদলবলহারিণী, দেবদলপালিনী
কাল পরে কাল হরে কাল রাণী। ধ্রু ॥
স্থলকমল চরণতল, গরল পানে হও শীতল
হৃদয়ে ধরে পদযুগল, শূলপাণি ॥
বরণ কাল গলে দোলে মুণ্ডমাল
মুখ করাল করে কপাল, খড়্গপাণি।
শশী বিমল শোভে ভাল, এলাইয়া পদে পড়ে
কেশজাল
নিরখি কালী হও কালরূপ খানি ॥

পরজ—একতালা

কি হেরিলাম রূপ শ্যামা সব ভবে ত্রিলোচনা। ধ্রু ॥
বিচিত্র খট্টাঙ্গ ধরা নরমালা-বিভূষণা ॥
ধরাধরেন্দ্রনন্দিনী, সুরাসুরেন্দ্রবন্দিনী
প্রচণ্ড চণ্ডখণ্ডিনী, যোগেন্দ্র-মনরঞ্জনা।
অসিদ্ধ-সিদ্ধসাধিনী, প্রসিদ্ধ শুদ্ধবাদিনী
সুসিদ্ধ ভবতারিণী, কালীর সিদ্ধ সাধনা ॥
সুধীর রুধির ধরা, হুহুঙ্কারে কাঁপে ধরা
গঙ্গা যার শিরে ধরা, পদ-ধরা সেই জনা ॥

২

গিরীশ উরে গিরিবালা, ত্রিভুবন করে আলা। ধ্রু ॥
রজত-পর্ব্বত'পরে, যেন নবীন মেঘের মালা।
রূপ ত্রিলোকতারিণী, সংহার-স্থিতি কারিণী
মহেশমনোহারিণী, বারিণী শমনের জ্বালা।
কালীর এ মনে লয়, ও চরণে হয় লয়
যেন মা কালে না লয়, প্রলয় সময়ের বেলা ॥

৩

শবাসনার কি বাসনা, আমারে এ বঞ্চনা। ধ্রু ॥
কালী কালী যত ডাকি তত কর বিড়ম্বনা।
যতই ভাবি অন্তরে, ততই হয় অন্তরে
দিতে চাইগো মনরে, মনত' মনে থাকে না ॥

৪

সকল তোমার বিভীষিকে,
ছেদে গো জগদম্বিকে।
আমি যত অবগত, শিবের বচনে শিখে।
দেহ ভ্রান্তি হয়ে শ্রান্ত, ভ্রমণ করাও দিকে দিকে।
ভবপদ মোক্ষপদ যাব না তাহার দিকে।
করে কর্ম্ম হয়ে জন্ম দিয়েছ কপালে লিখে।
প্রবৃত্তি নিবৃত্তি কর, তরায়ে তারা কালীকে॥

৫

আমার মন হবে হরি
( বল না কি করি )। ধ্রু॥
না হয় এমন জ্ঞান আমি আমারি,
পদপরে পদধরি অধির মুরলী ধরি,
হেরি ওরূপ মাধুরী, কেমনে প্রাণ ধরি।
চাই তারা কাছে যেতে, কি কাজ আর আছে যাতে,
কদাচ না দেয় যেতে, ননদী প্রহরী॥

পরজ—মধ্যমান

কেও কাল—করালা কিবে রূপ,
রূপে ত্রিভুবন করেছে আলা। ধ্রু॥
বদন অতি বিশাল, গলে দোলে মুণ্ডমাল
কি কদম্বের মালা।
দিগম্বরী অসি করে, পীতাম্বর বাঁশী ধরে,
শ্রীনন্দ-নন্দন কভু নন্দ-বালা।
প্রকৃতি-পুরুষ হয়, ব্রহ্মময়ী ব্রহ্মময়
কালীরো হৃদে উদয়, করে লীলা-খেলা॥

২

যারে মন চাহে সে কেন না চাহে। ধ্রু॥
যেমন পতঙ্গ, না করে আতঙ্ক
দীপকেতে দহে॥

৩

শিবে শিবে শোভে কিবে,
চারিদিকে নাচে শিবে। ধ্রু॥
চরণে নূপুর, আলো করে পুর
জ্ঞান হয় নিশীথে দিবে।
চাহিয়ে রূপ-অতুল, হইতেছে স্থূল ভুল
ভাবিয়ে কালী আকুল, কিসেতে তুলনা দিতে॥

৪

বিরহ-তরঙ্গ বহে প্রেম-সাগরে। ধ্রু॥
ভাবুক নাবিক ভাবে, নাহি পারে যেতে পারে,
নিঃশ্বাসে বিশ্বাস নাই, বৃথায় জীবন যাই
তবে যে জীবনধারণ, আহারে আহারো করে॥

৫

বিচ্ছেদে বিচ্ছেদে প্রাণ এত অনুচিত নয়। ধ্রু।
যে দিয়েছে মন তারো কি কখন হয়
মরণের ভয়।
তবে যে প্রাণধারণ, প্রিয়জন প্রয়োজন
মিলন আছে আশয়।
উভয়ের মন, থাকে কি কখন
বৃথা কি জীবন যায়॥

৬

শিখর-সুতে প্রসীদ তৃষিত সুখে। ধ্রু॥
তুমি ত্রিজগত-মাতা, তোমার আছে পিতা-মাতা
কিছুই নারি বুঝিতে॥
যার নাম মহাকাল, তাহারো হয়েছে কাল
প'ড়ে চরণ-তলেতে।
আমি কি মহিমা কব, ঐ সব জানে শিব
কালীকে হবে তারিতে॥

৭

মৃগরাজ বিরাজে কিবা রূপখানি। ধ্রু॥
অখিল ব্রহ্মাণ্ড-কর্ত্রী, চতুর্ব্বর্গ-ফলদাত্রী
জগদ্ধাত্রীরূপিণী।
নানা বিচিত্র ভূষণ, করে করে শরাসন
নাগ-যজ্ঞ পবিত্রিনী॥
শিবে ভব মে সদয়া, অধীনে রে কর দয়া,
কালীকে রূপ আপনি॥

৮

এত সাধের কালা গেল কলঙ্ক গেল না কালো। ধ্রু ॥
গঞ্জনে নিরঞ্জন বহে, হৃদয় কালো।
ভাবিয়ে ভাবিয়ে শ্যাম, আপনি হইলাম শ্যাম,
কালা কলঙ্কিনী নাম, থাকিবে আর কত কাল ॥

পরজ—মধ্যমান

যদি আছয়ে মনে
তবে কেন আকিঞ্চন তব দরশনে। ধ্রু ॥
মিলন অমিয়-সুখ, হয় তা' মনে মনে ॥
যথা তথায় নিরখি, ততই তোমারে দেখি,
তাতে প্রাণ জুড়ায় একি, না কহিলে বচনে ॥

২

আমি ঐ ভয়ে মুদিনে আঁখি।
নয়ন মুদিলে পাছে, তারাহীন হয়ে থাকি ॥ ধ্রু ॥
যখন থাকি শয়নে, তখনও এ ভয় মনে,
না হেরে হারাই পাছে, চাহিয়ে ঘুমায়ে থাকি ॥

পরজ—ঠুংরি

হেরি সে ছবি কালিন্দীর তটে,
সদা সেই রূপ মনে উঠে। ধ্রু।
চরণে চরণ মঘেরো বরণ,
পীত ধটে বান্ধে কটিতটে,
কদম্বতলে, বনমালা গলে
অমূল্য মণি হৃদয়ে দোলে,
করে বংশী ধরে বিম্বধরে
কত ভঙ্গী করে, নয়ন উলটে ॥

পরজ—মধ্যমান

জানিরে তোমারে জানি
তুমি তা জান না জানি। ধ্রু।
সে কথা কহিলে পরে পাছে হয় জানাজানি।
যেই ভাবে প্রিয়তম, তারো প্রতি তত মন,
কিসে ভাব মম সম, মম সম যে আপনি ॥

পরজ—একতালা

কর কেমনে রে মনের কথা
পাছে কিছু ভাব মনে।
তুমি রসবতী, জান লো পারিতি
এ বেদনা আনে না জানে ॥
হেরি সেরূপ, হ'য়েছি যেরূপ
কি জানি সে জানে কি, না জানে।
কহিতে তাহারে, কহিল তোমারে
না কহিলে বাঁচি কেমনে ॥

পরজ—মধ্যমান

এত নির্দ্দয় হৃদয়,
কেন বা চিত চঞ্চল হইয়ে সদয়। ধ্রু ॥
যারা নিরন্তর, তারে কর স্বতন্তর
বহু ভাবে ভাবান্তর, কি মনে উদয় ॥

২

মিলন হইয়ে না হইল মিলন,
এ কেমন মিলন।
সমুখে বিমুখে মুখে নাহিক বচন ॥
বহু যতনেতে আসি, মানেতে পোহায় নিশি
সাধিতে আর বিষাদ, নিষেধ না মান ॥

পরজ—আড়া

সুখের রজনী যায়,
পাছে আমার প্রাণ যায়।
ওহে দিনকর, কেন দিন কর
মিনতি করি তোমায় ॥

২

কে বলে তাহারে দোষী
তার দোষে আমি দোষী। ধ্রু ॥
নিরন্তর তার গুণ
সতত অন্তরে ঘুষি ॥

৩

নলিনী লোহিত হয় মান ভরে,
একি অপরূপ রূপ মৃণাল কমল'পরে ॥

অধোবদনেতে বসি, কেশে মেঘাচ্ছন্ন শশী,
কুবল হ'য়ে সজল, তারা বরিষণ করে ॥

খাম্বাজ—আড়া

কি হবে পুরুষ মেয়ে
নাচিছে উলঙ্গ হ'য়ে।
শবের উপরে লাজ না করে। ধ্রু ॥
হেরি চরণ-ভঙ্গিমে, নাহি দিতে পারি সীমে
বুঝি ত্রিগুণে রূপ না ধরে।
কটি বেড়া নর-কর, যেন শোভে পীতাম্বর
রুধিরে শোভে অধর, বসি শিখরে।
এলোকেশী অট্টহাসি, বিদ্যুৎ খদ্যোতরাশি
নাহিক চমকে গগন-পরে ॥

২

কে গো বংশীবটে,
শুনি যে মধুর ধ্বনি ঐ কি কানাই বটে।
ঘন ঘন বাজে বাঁশী, আর কি না ভালবাসি
দাসী উহার নিকটে ॥

খাম্বাজ—খেমটা

বংশী কি হ'ল মোরে,
আমার মনের কথা, বড় ব্যথা
কই তবে গো সই তোমারে।
যদি ঘরে করি কাম, মনে সদা পড়ে শ্যাম
রৈতে নারি আর'ত ঘরে ॥

খাম্বাজ—মধ্যমান

জান'ত যত যতনে হয় রে পীরিত।
তবে তারে অযতন কেন বা এত ॥
প্রথম মিলন হয়, আকিঞ্চন অতিশয়
এখন কেন বা নয়, তোমার মত ॥

২

লম্বিত গলে মুণ্ডমাল, দম্ভিত ধনী মুখ করাল,
স্তম্ভিত পদে মহাকাল, কম্পিত ভয়ে মেদিনী। ধ্রু ॥
দিগবাসিনী চন্দ্রভাল, এলাইয়ে পড়ে কেশজাল,
শোভিত অসি করে কপাল, শিশির-শিখর নন্দিনী।
চারিদিকে যত দিক্‌পাল, ভৈরব শিবা তাল-বেতাল,
একি অপরূপ রূপ বিশাল, কালী কলুষখণ্ডিনী ॥

৩

মন যে কেমন করে কেমনে কহিব কারে।
আমার যেমন মন, তাহার তেমন নয়রে।
শুনেছি লোকেতে কয়, মনে মনে পরিচয়,
তবে কেন নাহি হয়, তাহার আমার তরে।

৪

মন যে আমার মত না হল তাহার।
নিদয় হৃদয় দিয়ে দহে অনিবার। ধ্রু ॥
যার যত প্রিয়জন, সে না করে প্রয়োজন,
যে আমার নহে জন', কে হবে আমার ॥

৫

যতন করিয়ে যত যাতনা আমার সই,
যা বলিয়ে ভালবাসে, যত বলে তত সই ॥
যেমন আমার আকিঞ্চন, সে নহে তেমন জন,
তারে করে প্রয়োজন, কালো হ'ল প্রাণ সই ॥

খাম্বাজ—একতালা

ওরে আমার পিপাসা,
না হবে আর আশা।
ভাবরে অসিত বরণ শীতল হবে আশা। ধ্রু ॥
চাহিতে চাহিতে জল, আসিবে নয়নে জল
দেখিবে রূপ সজল, কারণ-জলে ভাসা।
বিষয়ের মৃগ-তৃষ্ণা, কেন হও মতিভ্রষ্টা
জীবনের আশা।
নাহিক আর উপায়, কালা নামে কর উপায়,
ত্রিভুবন বনময়, কোথা রবে বাসা ॥

২

ওগো শবাসনা
বৃথা তোমার উপাসনা।

হিমগিরি রাজকন্যা আছে গো এরূপ শুনা। ধ্রু ॥
শব সব অঙ্গে পরা, নাহি তোমার উপাসনা,
ত্যজিয়ে মণি-মন্দির, শ্মশানে মশানে ফির,
চিতা-ভস্ম-বিভূষণা।
তোমার এই দুর্গতি, কি হইবে আমার গতি
বাসহীন বিবসনা ॥

বেহাগ—মধ্যমান

বল ওগো বৃন্দে, আর কি গোবিন্দে
আসিবে না বৃন্দাবনে। ধ্রু ॥
শ্যাম-বিরহে, রহে কি না রহে
যত বৃন্দাবন বৃন্দে।
না হেরে রূপ তাহার, অশয়ন নিরাহার
জীবন ধারণ ভার, ভূষণ প'রেছি নিন্দে।
আহারে করে আহার, ব'সে গাঁথিতেছি হার
নয়নের জলবৃন্দে ॥

২

মধুবন বলিতে রজনীতে
রোদনে শয়ন অবনীতে। ধ্রু ॥
কৃষ্ণবিরহে কাতরা, হাহাকার ত্বরা ত্বরা
আহারে আশ্রয়-শ্যাম ধ্বনিতে ॥

বেহাগ—একতালা

ঝুলিছে প্যারী নাগর-সঙ্গে
অলসে অবশ হয়ে অঙ্গে
শ্যাম-অনুরাগিণী।
দাঁড়ায়েছে কিবা হ'য়ে, ত্রিভঙ্গ পরসিয়ে,
দুই অঙ্গে অঙ্গে যেমন, নবীন মেঘেরি সঙ্গে
চমকে সৌদামিনী ॥

২

বাসনা বাসনা করে ভালবাসিতে যারে।
যদি অগুণ হয়, গুণাগুণ না বিচারে ॥
আছে লোকমুখে শুনা, পরশেতে লোহা সোণা।
মনানলে হিয়া জ্বলে, পরশ করিলে তারে ॥

৩

বিদিত বিধির গুণ জানিলাম এখন প্রাণ। ধ্রু ॥
যা ছিল, তাঁহার ঠাই, বুঝি আর কাছে নাই,
সকলই তোমায় অর্পণ ॥
বুঝিলাম মন ভুল, সকলই হইল ভুল
তুলনা হয় কখন।
শশী দেখিলে কত আশা আশে পাশে
ভূমিতে থুয়ে কিরণ ॥

বেহাগ—তিওট

তুমি যাই যাই ক'রো নারে প্রাণ একজাই,
কত কথা আছে মনে, কহিব তোমার সনে,
দেখিলে সকলি ভুলে যাই ॥
আগে মোর যাবে প্রাণ, তবে তুমি যাবে প্রাণ
কি সাধে বিষাদে প্রাণ চাই।
শুনিয়ে তব গমন, প্রাণ যে করে কেমন
সরমে মরমে মরে যাই ॥

জয়জয়ন্তী—আড়া

হে ব্রজনিধি ভবজলধি তারয় দীনে। ধ্রু ॥
পাপী অজামীল অজ্ঞান, তাহারে করেছ ত্রাণ
শুনি পুরাণে।
তব করুণা দুর্লভ, কিরূপে নিস্তার হব,
চিন্তা এই মনে।
ওহে রাধাবল্লভ, দেহ পদপল্লব
হে নাথ শ্রীনারায়ণে ॥

সুরাট জয়জয়ন্তী—একতালা

বিশ্বেশ্বর শ্রীব্রজকিশোর বাসুদেব বাণেশ্বর। ধ্রু ॥
কাশীবাসী গোকুলবাসী, নৃত্যধর করেতে বাঁশী,
বৃষভবাহন গরুড়াশন, দীনে দয়া কর হর·মুরহর
বাঘাম্বর পীতাম্বর, নীলকণ্ঠ নীলকলেবর
ময়ুর মুকুট শিরে জটাভার
গলেতে বিহরে ফণিমণি হার,
রূপের তুলনা দুজনা দোহার।

কালিদাস কহে কি দিব কাহার
শরণাগত ওহে হরিহর
করো বা কৃপা না করো ॥

২

তাই'ত কালার লাগি প্রাণ কান্দে গো সই। ধ্রু ॥
তার গুণ হ'লে মনে, মনে ধীর নই বান্ধে গো।
একদিন সেই ব্রজে, গিয়েছিলাম পদব্রজে
আহা আহা মনে বাজে, ক'রে ছিল কান্ধে গো ॥

সুরাট—মধ্যমান

কে গো কদম্বতলে নেমেছে নবীন মেঘ। ধ্রু ॥
অতি গভীর বংশী ঘন গরজে, চূড়ায়ে বিজলী চমকে
মন্দ মন্দ ঘন বারি বরিষণ, করয়ে কলয়তি
কোকিল ভেক।
বহে সমীর, অস্থির যমুনা নীর,
হইতেছে অতিশয় বেগ ॥

গৌড়—আড়া

বরণ কালতে আলো কে এলো সখী। ধ্রু ॥
কি শোভা কদম্বতলে নবীন-নীরদ দেখি।
লইতে যমুনা জল, হেরিয়ে রূপ সজল
নয়নেতে আসে জল, যখন নিরখি ॥

গৌড়—মধ্যমান

এ কেমন কালো কালো রূপে করে আলো।
কালরাত্রি কালজায়া পদতলে মহাকাল ॥
কাল জায় কালজায়া, এই কালে কর দয়া
কালিদাস সে কালা ভেবে, অন্তকালে হয় কাল ॥

২

সখী মোরে কালা কি কাল ঘটাল। ধ্রু ॥
একি অপরূপ ওরূপ, নিরখিয়ে সেইরূপ
ভেবে আমার সেইরূপ হ'ল।
পরাণ কাতর হয়, কি করিবে কুল ভয়
বুঝি কুলে কালী দিতে হ'ল।

সদাই করে কেমন, কেন বা হয় এমন,
তার মন কেমন নহেলো ॥

৩

কালীকে করুণা কর কাতর কিঙ্করে।
কালরাণী বাদম্বিনী কৃপাময়ী তারে ॥
কহ মা কিরূপে তরি, কলুষ সাগরে।
কালজায়া কর্ণধার ডাকি মা তোরে ॥
দিবে কর প্রভাকর, পদে শোভা করে।
কটিকে কিঙ্কিণী আর দোলে নর করে ॥
করাল-বদনা করা, কত গ্রাস করে।
কপালে কপোল আর গলিত চিকুরে ॥

সুরাট—মধ্যমান

শব পরে নাচো শ্যামা নগনা হয়ে। ধ্রু ॥
লাজেরে দিয়াছ লাজ কেমন মেয়ে।
ভয়ঙ্করী অসি ধরা, সর্পের ভূষণ পরা
অধরে রুধির ধারা, পড়িছে ব'য়ে ॥

সুরাট—আড়া

প্রেম রতনে যতন কেবা না করে ওগো সই।
এত নহে আমা বই ॥
সকলের সুখোদয়, আমার দহে হৃদয়,
কেবল এ দুঃখ সই।

গৌড়—আড়া

ঘন বরিষে নয়ন নারি বারিতে বারি। ধ্রু ॥
বিচ্ছেদ মেঘ অন্তরে অন্তর করিতে নারি,
এই প্রবল বিরহ, কালো হ'তেছে দেহ,
উপায় না কহে কেহ, জলে যে জ্বলিয়ে মরি।

২

আদবে আদর বাড়য়ে কত।
চপলায় হয়ে চঞ্চল, মুখেতে দিয়ে অঞ্চল
নিরখিয়ে আঁখি পথ ॥

দেশ—মধ্যমান

কে গো ফিরে ধীর সমীরে।
বঙ্কবিলোকনে চাহে ফিরে ফিরে ॥

সদা'ই শুনিতে পাই, বড়াই করে বড়াই
সে কি শিখিপুচ্ছ শিরে ॥

২

নীরদ হেরিয়ে নীরদ ও নয়নে। ধ্রু ॥
ঘন ঘন নবঘন হয় যে মনে ॥
তড়িত জড়িত চূড়া-চমকিত ক্ষণে ক্ষণে।
বুঝি গরুড় আরূঢ় শ্যাম শোভা করেছে বিমানে ॥

সুরট মল্লার—মধ্যমান

বুঝি আর বিরহে না রহে আমার প্রাণ।
হইয়ে এ দেহশূন্য, চারিদিকে দেখি শূন্য
অনঙ্গ হয়ে সশূন্য, হানিতেছে বাণ প্রাণ।
ভেবে কালী হ'ল কায়, এ দুঃখ কহিব কায়,
না দেখিয়ে প্রাণ যায়, কে আমার সেথা যায়,
আপনি করিয়ে মান, হইলাম ম্রিয়মাণ
নাহি রাত্রি দিন জ্ঞান, সদাই ঝরে নয়নে ॥

২

ঘন গরজে যত, ঘন গরজে তত
দেখিতে সে প্রিয়োত্তম।
মমতা ভেবে মমতা কতই বাড়ে মমতা
তার প্রতি যত মম ॥

৩

ভালবাসার নিবাসে আসিতে বিলম্ব কেন। ধ্রু ॥
তব আশার আশয়, এই মম মনে লয়
আগে মনে করেছিলে, না করিতে আগমন ॥

ঝিঁঝিট—তিওট

আমার এ মনে তারে, কেমনে পাশরে
করে নিশি বাসরে।
সদাই বুঝাই তাই, যদি বা কোথাই যাই
যাতে নাহি পাশরে ॥

২

এইতো পিরীতি রীত হইল দোঁহেতে।
যেমন দর্পণে মুখ পায় তা দেখিতে ॥
দোঁহার উপজে মান, কেহ না থাকে প্রমাণ,
উভয়েরি প্রাণ যেন বাড়িতে ॥

ঝিঁঝিট—মধ্যমান

আর কি তারে আর পারিবে ত্যজিতে।
তিল আধ পরমাদ না পাইলে দেখিতে ॥
কতই ব'লেছি মানে, সে কথা কি মনে মনে,
বুঝাতে পারে কি আনে, যারে না হেরিতে ॥

২

অন্তরে অন্তর তারে করিব কেমনে সই। ধ্রু ॥
মনে নাহি মনে করে, তাহার অন্তর সই।
যদি হয় কথান্তর, নাহি হয় মতান্তর
আঁখি ঝুরে নিরন্তর, যদি দুরন্তর রই ॥

৩

যায় যাক্ প্রাণ আমার তার বিরহে।
কি ছার কি ছার প্রেম সে যদি না চাহে ॥
সাধিতে তত বিষাদ, নাহিক মনে বিষাদ
কি আর রাখিয়ে সাধ, এ ছার দেহে ॥

৪

সই যে যার মরমে লাগে
সে কি তারে ত্যজিতে পারে।
না ঘুচে আঁখির আশা ও মুখ হেরে ॥
যার যাতে মজে মন, সে তার পরম ধন,
সতত সে প্রাণপণ, করে তাহারে ॥

৫

তুমি যদি আমি হইতে
এমনি দুঃখী আমি হইতে।
ভালবাসার আশায়, বিচ্ছেদ জানিতে আশয়
তবে একি পরিচয় হইত দিতে ॥

৬

পীরিতি সুখ হ'ল না হ'ল,
আমার তাহাতে কিবা ফল।
আশার আশয়, পরাণ না সয়
হয়'ত সেও ভাল।

ঘোষিবে জগতে, মরেছে পীরিতে
জানিবে ত সকল।
আমার তাহে খেদ, তোমার বিচ্ছেদ
হৃদয়ে করিল ॥

৭

ভুলনারে প্রাণ ভালবাসি বলে।
আগেতে জেনে সুজন, সাদরে স'পিলাম প্রাণ
তুমি প্রিয় বাসি ব'লে ॥

৮

জঠর কঠোর আর দিওনা আমারে (মা)। ধ্রু ॥
আসি যাই একা যাই বারে বারে।
ভ্রমাও অশীতি লক্ষ, তুমি তাহে উপলক্ষ্য,
কিঞ্চিৎ হও স্বপক্ষ, দাক্ষায়ণী তারে।
তুমি সর্ব্বজীবময়ী, দীনহীন দীনময়ী,
দয়াকর দয়াময়ী, কালী তনয়েরে ॥

৯

আমার জীবন-ধন কৃষ্ণেতে করেছি অর্পণ।
নাহি হয় অন্যমন, নাহি কিছু অন্বেষণ।
সদাই দেখিতে পাই মম হৃদয় দর্পণ।
নিরাকার সে আকার, নিরঞ্জন নিরাকার
চরাচর ব্যাপ্ত তাঁর, রূপ হতেছে দর্শন।
বিশ্বময় বিশ্বহেতু, তরিতে বিশ্বের সেতু,
কেমনে করিব তায়, এরূপ রূপ কল্পন ॥

জঙ্গলা—মধ্যমান

রসনা বস না হ'লো তোমার স্মরণে। ধ্রু ॥
কৃপাকর বিবসনা, বিবশ না হয় মনে ॥
মুখেতে বচন নাশরে, থাকিব ধ্যান-ধারণে।
দেখাইয়ে অন্যরূপ চঞ্চল করে নয়নে ॥
কি হবে মম উপায়, বিফলে জনম যায়,
দয়া করি রাখ পায়, কালিদাসে নিজগুণে ॥

জঙ্গলা—একতালা

মহামায়ার মহামায়া বার বার বুঝা ভার।
যে বুঝেছে সে পেয়েছে তার নহে বুঝা ভার ॥
আকার তোমার মিছে, কেবল অক্ষরাকার।
ওকারেতে চন্দ্রবিন্দু প্রণব তব আকার ॥
কভু স্থূল কভু সূক্ষ্ম কভু জগৎ নিস্তার।
কালাকালী একাকার, কর কালীকে নিস্তার ॥

২

যারে না হেরিলে ঝোরে প্রাণ।
কেন তারে দেখিলে উপজয়ে মান ॥
শুন প্রাণ সই, দুঃখ তোরে কই
ইহার প্রমাণ।
না হেরি যখন, মণিহারা-ফণী
হয়ে থাকি ম্রিয়মাণ।
আমার অধিক, সে নহে ততোধিক
ধিক হেন প্রাণ ॥

৩

ভাব না ভাব না সদা শিবের চরণ। ধ্রু ॥
কি মিছে করিয়ে নিত্য, অনিত্য কর ভ্রমণ ॥
নিঃশ্বাসেতে প্রাণ যায়, বিশ্বাস ক'রো না তায়,
কি আশ্বাসে বিষয় বিষে, বৃথা হও জ্বালাতন ॥
যাবৎ জীবনে জীবে, তাবত নাহি ভুলিবে,
কালীরে করেছ কালী, প্রাণপণে প্রাণার্পণ ॥

৪

স্থান দিও পদতলেতে ওগো বিশ্বমাতে।
বহিতে না পারি দেহ ভারি পাপেতে ॥
আমি কি করিব স্তব, বেদ আগম পুরাণে রব
আছে জগতে।
ইহা কহিতে অক্ষম, মম অপরাধ ক্ষম
কালী পতিতে ॥

৫

বাঁশী বাজাও না শ্যাম,
যাবে অবলার প্রাণ।
মুখ হেরি হরে প্রাণ, তাহে মুরলী রসাল
রূপ অনুপাম ॥

৬

আহা রে আহা মনে করে যাহা,
কে আছে ব্যথিত, আমারে ব্যতীত
কহিব তারে তাহা ॥

৭

আমি ব'লেছি তখনি ওগো সজনী
না করো মান মাধবে, এখন ভাবিয়ে প্রাণ যাবে,
কে আছে ব্যথিত, আমার ব্যতীত
কে তোমারে এ সুধাবে। ধ্রু ॥
কহেছিলাম আগে, রাখিও সোহাগে
গোকুলবাসী যাদবে।
এ তোমারও খেদ, বিষম বিচ্ছেদ
হৃদয় পর হ'বে ॥
করিয়ে বিষাদ, ঘটিল প্রমাদ
এ বাদে বাদ সাধিবে।
বাঁচি দিনে দিন, তনু হবে ক্ষীণ,
প্রাণে বাঁচা ভার হবে ॥
অবশ হবে অঙ্গ, সেরূপ ত্রিভঙ্গী
মনে উদয় হবে।
ভাবিয়ে ব্যাকুল, হইবে আকুল
কুলে থাকা ভার হবে॥
নব ঘনশ্যাম, প্রেম সুখ ধাম
কেমনে তারে ভুলিবে।
যদি দোষী ভাব, তাহার অভাব
গুণ ঝুরিয়ে মরিবে ॥
এই খেদ মম, সাধ প্রিয়তম,
তমঃ ক'রে কি হবে।
সেই পীতবাসে, আশে তব বাসে
মনে কালী না রবে ॥

কাফাসিন্ধু—আড়া

নারীর ব্যাভার ভার করো নারে মনে আর।
সদাই কুবোল বলে, অবলা নাম তাহার ॥
কেহ নাহি কিছু বলে, আপনার বোল ছলে
আঁখি জলে ভাসে যার।
মানাইতে হয় মান, ঘুচায়ে আপনার মান,
এই ত রীত সবার ॥

কাফীসিন্ধু—যৎ

কহ প্রাণ কেমনে ছিলে,
সুখেতে নিশি বঞ্চিলে। ধ্রু ॥
শরীর অবশ, নয়নে অলস
ভুমে ঘুমে পড় ঢুলে।
তবে ধ্যান করি, গোঁয়াই শর্ব্বরী
ভাসিয়ে নয়ন জলে।
তুমি অনেকের প্রাণ, আমার এ প্রাণ
কি হবে তোমার গেলে ॥

কাফীসিন্ধু—মধ্যমান

কোথা হ'তে এলো প্রেম কোথায় বা যায়।
কি তার আকার কেহ দেখিতে না পায় ॥
যেমন জলের বিম্ব জলেতে লুকায়।
নয়নেতে বহে জল, জ্বালাতন কায় ॥

২

দু'টী চরণ দিবে, তাই ভাবি নিশি দিবে। ধ্রু ॥
স্তব করি পঞ্চানন, হৃদয়ে করে ধারণ
সে দেবে দেবে, কিবে দিবে ॥
শিবেরি সর্ব্বস্বধন, অতি অসাধ্য সাধন
সে বাদ কেবা সাধিবে।
কালীরো এই সাধনা, কৃপা কর শবাসনা
রসনা এই নাম লইবে ॥

৩

ভালবাসা হইলে কি হয় প্রেমে সুখোদয়।
সদা সশঙ্কিত, স্থির নহে চিত
উভয়েরি ভয় ॥
কে কোথা আছে সুখে, সদাই দুঃখিত দুঃখে
তাপিত হৃদয়।
যার হয়েছে গিয়েছে, মনে কালী হ'য়ে আছে,
জানিহ নিশ্চয় ॥

কাফী সিন্ধু—আড়া

তোমার পীরিতে সুখী নহে ওহে মন,
অতি আদরে সন্দেহ সদা সর্ব্বক্ষণ।
এই কর থাকি যায়, যদি যায় প্রাণ যায়,
যতনেরি ধন॥

২

পীরিতে আর কি সাধ করি
যাবত প্রাণ ধরি।
যত করি সাধ, ততই বিসাধ
সদা বিষাদে মরি।
কিছু সুখ লেশ, দ্বিগুণ ক্লেশ
সদাই ক্লেশ, হয় যে দোঁহারি॥

৩

কি দোষ দিব নয়নেরে মন যে মনেতে করে।
সদা অন্বেষণ, একি বিড়ম্বন
হইল আমারে।
যার নাহি মন, করয়ে কেমন
তাহারি তরে।
অবারিত বারি, কেমনে নিবারি
বারে বারে॥

৪

পরেরে আপনা ভাব, আপনা কি পর হয়।
যদ্যপি হও আপনা, সদাই থাকে ভাবনা
কি জানি কি পরে হয়॥
তবে বল কর কেন, উভয় উত্তম জন
পরস্পর জ্ঞান হয়।
না করিয়ে বিবেচনা, শেষে অশেষ যন্ত্রণা
কি হ'ল অপরে কয়॥

৫

বিনয়ে কি লয় হয় তোমারি শঠতা।
কহনা এরূপ প্রেম শিখেছিলে কোথা॥
এখানে কি প্রয়োজন, যে তোমার প্রিয়জন।
তারে কর প্রয়োজন, এ যতন বৃথা॥

৬

সাদরেতে প্রাণ সঁপেছি যারে।
জীতে কি ত্যজিতে পারি তাহারে॥
যদি না রুচিৎ, তয় অনুচিত
নাহিক ফিরে।
উপজিয়ে মান, হয় অন্য মন
অন্বেষণ নাহিক করে।
কদাচ নয়নে, নাহি হেরি আনে
কি জানি কি ক্ষণে হেরিছি তারে॥

৭

একি রূপ অপরূপ মুখশশধর।
তাহে শোভে বিম্বাধর সুধার আধার॥
দশনে লেখা মঞ্জন, আঁখি গঞ্জনে অঞ্জন
শিরে যেন শোভে হেন কেশ জলধর॥

৮

সাধে কি সাধি তোরে ওরে প্রাণরে,
না দেখিলে মন যে কেমন করে।
মানে কর অপমান, শীতল উষ্ণ সমান,
জলেতে নিভায় অনলেরে॥

৯

মনে করি, মনে না করি
মনোকরী বারণ করিতে নারি। ধ্রু॥
প্রেমের অঙ্কুশ করে, সদাই আঘাত করে
বল না তাহে কি করি।
দোষ করি অন্বেষণ, উদয় হইয়ে গুণ
নয়নেতে বহে বারি।
এত বিচ্ছেদ যাতনা, কিছুতো মনে থাকে না,
কি হইল প্রেম করি॥

১০

ও বিরহ-জ্বালা
কিসে নিবারিব তোমার জ্বালা।
যদি প্রবেশি জলে, তাহাতে দ্বিগুণ জ্বলে,
আরও বাড়ে জ্বালা॥

১১

হ'ল না আমার তারা তারা
ওগো মা ভবদারা । ধ্রু ॥
আমার ভারে এত কি কাতরা ।
একে আমার জীর্ণ তরী, বল মা কেমনে তরি,
কালী ভরেছে পাপের ভরা ॥

কাফীসিন্ধু—মধ্যমান

কি কর শিখরবর আন গিয়ে আনন্দময়ীরে । ধ্রু ॥
হ'য়ে রাণী এলোথেলো, গিরির নিকটে এলো
ও মা উমা নাহি এলো ঘরে ॥
এ দুখ কি সহে মাতে, তুমি তার তাত তা'তে
তা'তে বুঝাতে হয় তোমারে ।
মনেতে হয়ে দুঃখিতে, অস্থির হ'য়ে দু'য়েতে
কালী কালা ব'লে আঁখি ঝোরে ॥

কাফী—আড়া

ভীষ্মজননী ভাগীরথী তার গঙ্গে ( মা ) । ধ্রু ॥
তারণ-কারণ ভবভয়-বারণ
স্থাবর-জঙ্গম কীট পতঙ্গে ।
হরিদ্বারাবর্ত্তী, অতি দ্রুতগতি
জহ্নুমুনি ধ্যান ভঙ্গে ।
সাগর-সন্ততি, তারে দিতে গতি
বিহর সাগর সঙ্গে ॥
কারণ-বারিণী পতিত-উদ্ধারিণী
নারায়ণী দ্রব অঙ্গে ।
কলুষ-কাতর, কালী কলেবর
পড়েছে পাপ-তরঙ্গে ॥

কাফীসিন্ধু—আড়া

তরিতে পরিণাম হরিনাম অসার সার,
শ্রীরাধা গোবিন্দ, ভজ ভক্তবৃন্দ
করি নাম হবে ভবে পার ।
জীবেরে দিতে চৈতন্য, নিত্যানন্দ শ্রীচৈতন্য
কলিযুগে হলে অবতার ।
সকলে সমান জ্ঞান, করি আলিঙ্গন দান
দিয়ে নাম করিলে নিস্তার ॥

ছাউনি—আড়া

নিদারুণ মদন হ'য়ে সখী
বিদারণ করে যে হিয়ায় । ধ্রু ॥
যে ছিল মনের মত, তার হ'ল অন্য মত,
দেখিতে সে মন্মথ প্রায় ॥
শরীর হইয়ে হীন, শরীর করিল ক্ষীণ
দিন দিন কি হ'ল আমায় ।
আমি যারে ভাবি ভাবি, সে নহে ভাবের ভাবি
ভাবি ভাবি কালী হ'ল কায় ॥

বারোয়াঁ—ঠুংরি

আরে এত রজনী নহে সজনী । ধ্রু ॥
পাশরিয়ে বাহু গ্রাস করে বিরহিণী ॥
এই আমি মনে গুণি, কালফণী শিরোমণি ।
তুমি বলো নিশি শশি প্রকাশ হইল এখনি ॥

বারোয়াঁ

সখিরে, প্রাণ আমার বাঁচে না বিরহে আর,
দিবস রজনী, শুনলো সজনী
রোদন করেছি সার ॥

২

কেতকী এত কি প্রেয়সী তোমার রে ভ্রমরা ।
গিয়াছে দু'টী নয়ন, হইয়াছে পাখা চেরা ॥

৩

হেরিয়ে হরে রে মন কেও এলো এলোকেশী । ধ্রু ॥
অপরূপ মুখ-শোভা যেন মেঘান্তরে শশী ॥
তাহে ঘর্ম্মবিন্দু তারা, অভিমানী হ'য়ে তারা
চরণে পড়েছে খসি ॥

৪

ওরে গোকুলবাসী কেন রে বাজাও বাঁশী । ধ্রু ॥
তুমি অন্তরে বাজাও বাঁশী অন্তরে পশিল আসি ॥
চূড়াতে ময়ূর পাখা মুখে মৃদু মৃদু হাসি ।
একি অনঙ্গ সহায়ে কদম্বের ডালে বসি ॥

৫

উমা আমার কাল ভাল,
মহাকালে মহাকালী হৃদয় করেছে আলো। ধ্রু ॥
নখরে প্রখর রবি প্রকাশে পদ-কমল।
আমার ভ্রমর হ'য়ে আরাধিছে চিরকাল ॥
বিষয়ে বাসনা দিয়ে রাখিবে আর কতকাল।
কালী করুণা ক'র, যখন হইবে কাল ॥

৬

কেন কালী এমন হলি ওগো মুণ্ডমালী। ধ্রু ॥
রাজার নন্দিনী হ'য়ে বাপেরি স্বভাবে গেলি ॥
ঘোর সঙ্কটে প'ড়ে যত ডাকি কালী কালী
কাতর তনয়ে দেখে পা তোর দিতে পাথর হ'লি ॥

৭

আনন্দে আনন্দময়ী নাচিছে হয়ে বিশাল।
একি রূপ মহাকালী পদতলে মহাকাল ॥
অপরূপ রূপ ধ্যান, সুরাসুর নাহি জ্ঞান
বেতাল দিতেছে তাল।
মগনা হয়ে আসবে, বাহন হইয়ে সেবে
সুরাসুর সবে বাসবে, আদি দিকপাল ॥

৮

তোমার মহিমা কে জানে (আনন্দময়ী)।
পরাভব হ'য়ে ভব, পড়িয়া আছে চরণে ॥
অযোধ্যাতে সীতারাম, বৃন্দাবনে রাধাশ্যাম
অন্নপূর্ণা শিবনাম, আনন্দকাননে।
তুমি পুরুষ প্রকৃতি, কে জানে তব প্রকৃতি
রাজরাজেশ্বরী হ'য়ে বসে আছ, দেবস্থানে ॥

মানসী—তিওট

যাও হে অচল, যাও আনিতে ঈশান-জায়া।
আমি দেখেছি স্বপনে, মম নিকেতনে
মা বলিছে মহামায়া ॥
বহুদিন হ'ল,　　উমা নাহি এ'ল
তাতে নাহি তব মায়া।
তুমি হও দ্রুতগতি,　　পাছে সেই সতী
অভিমানে ত্যজে কায়া ॥

১

শরদে সদয়া হইয়ে অভয়া এলো অচল-ভবনে।
চল চল ব'লে আনি,　　চঞ্চল হইয়ে রাণী
অঞ্চলে মুছায়ে বদনে।
পুরবাসী যত তারা,　　নিরীক্ষণ করি তারা
নিমিষ হরে নয়নে।
সকলে বলে আসিয়ে,　　এস আশুতোষপুত্র লইয়ে,
কালী-ভবনে ॥

কাফীসিন্ধু—তিওট

শ্যামের বাঁশী, আমার ঘুচালে গোকুলবাসী।
কুলটার কুলধ্বংস, সুবংশ হইতে আসি।
ত্রিভুবনে হ'লে ধন্য, কত পুণ্য করে আসি।
তুমি হ'লে মুখ্যপুত্র, আমরা চরণে দাসী ॥

২

এ বিরহে যদি রহে প্রাণ,
আমি বলিব না আর কারে প্রাণ।
আমি যারে ভাবি প্রাণ, সে হয় পরেরি প্রাণ
সে প্রাণ সঁপিয়ে প্রাণ, প্রেমের হাতে যায় প্রাণ ॥

৩

শ্যামের বাঁশী ফাঁসী আসি লাগিল গলায়।
শুন গো ধনি। ধ্বনি কদম্ব-তলায়।
মন হইল অস্থির, নয়নেতে বহে নীর
শরীর গলায় ॥

বাহার—তিওট

আরে মন (আমার)
ভাব কমল গিরিবালা করালে।
শশি ভালে না জানি কি হয় রে
কখন যদি যায় রে জীবন।
আলোচন ত্রিলোচন করি বহুকাল
শব হ'য়ে পাইয়াছে তাঁহার ও দুটী চরণ ॥

২

কিবা শোভা পায় পায়,
দেখ নানা বর্ণে ফুল ফুটেছে শ্যামা মায়ের পায় ॥ ধ্রু ॥
অমরে হয়ে ভ্রমর মধু-লোভে গুঞ্জরে
যে পদ যোগেশ্বর ধ্যানে নাহি পায়।
আসিয়ে ঋতু রাজন, চামর করে ব্যজন
তাহে মলয় পবন, চারিদিকে ধায়।
কোকিলে নূপুর হ'য়ে পঞ্চমে গায়।
পুলকে পূর্ণিত হ'য়ে কালীর কৃপায় ॥

৩

ওহে পদাঙ্ক শুন এই বচন আন গিয়ে
মাধব আমার ॥ ধ্রু ॥
যদি নাহি পার পার হতে, এই ভব-সাগরেতে
পার হয়, যে লয় চরণ তোমার।
মনেরে নিপুণ করে, পাঠায়ে ছিলাম তারে
পুন না আইল ফিরে আর।
আশা স্থূলকায় অতি, গমনে নাহি শকতি
কালী কয় সদা রয়, এই দেহেতে আমার ॥

বাহার—আড়া

মোহন, মন মোহিল সখি মোর। ধ্রু ॥
লেগেছে মরমে গো শপথি তোর।
মধুর মুরলী করে, মধুবনেতে বিহরে
মন্দ মধুর স্বরে, গুঞ্জরে ভ্রমর ॥

বাহার—তিওট

বৃন্দাবনে বনে বনে বিহরে হরি হয়ে বসন্ত। ধ্রু ॥
কোথায় ময়ূর ধায়, কোথায় কোকিল গায়,
ভ্রমর গুঞ্জরে অবিশ্রান্ত।
নানা জাতি শোভে ফুল, গন্ধেতে করে আকুল
সকলেতে হ'য়ে মধুবন্ত।
বিরাজে মুরলীধারী, চারিদিকে ব্রজনারী
রাগ রাগিণী মূর্তিমন্ত ॥

২

আইল বসন্ত-পুত্র বিরাজে তব শরীরে,
কাঞ্চন ভূষণ যেন, ঝঙ্কারে ভ্রমরগণ
কোকিল-কণ্ঠে ভিতরে।
করি চন্দন লেপন, পরেছ পীতবসন
প্রকাশ কুসুমবন, রজনী অন্তরে।
তব গমনাগমনে, বহে মলয় পবনে
ভীত হয়ে শীত যায় দূরে।

৩

একি বসন্ত
সখি! বিরহী জনার প্রাণান্ত। ধ্রু ॥
মলয় পবন বয়, শুনেছি সে বিষময়
বিশেষ বিদেশে প্রাণকান্ত।
কিসে বল সুখোদয়, সদাই হৃদয় দ'য়
তাহাতে মনেতে হয় ভ্রান্ত।
প্রবল হ'য়ে অনঙ্গ, অবশ করিল অঙ্গ
দেখি যে কৃতান্ত নিতান্ত ॥

বাহার—আড়া

এখন এমন মন হ'ল হে তোমার। ধ্রু ॥
আগেতে যেমন ছিল, না দেখি তেমন আর।
যাহার যা মনে লয়, মনে মনে পরিচয়
তাহা কি কখন যায়, স্বভাব ভাবের ॥

২

বসন্তে বরিষে হেন লয় মোর মন।
বিচ্ছেদ-মেঘ হ'য়ে, হৃদয়েতে প্রকাশিয়ে
অবারিত বারিধারা নয়নে ঘন।
কোকিলের কুহুরবে, বুঝি বজ্রাঘাত হ'বে,
তা শুনে চমকে কেন, আমার পরাণ।
মলয় পবন বয়, সদাই অন্তরে ভয়
হিমাঙ্গ হইয়ে পাছে মরি তখন ॥

৩

বিরহ-বিচ্ছেদে বাঁচি যদি। ধ্রু ॥
ঋতুরাজ শাসনে সদা ভীত মতি।
গেল মান লাজ-ভয়, পরাণ হলো সংশয়,
কেন বা কারয়ে ছিলাম, এ ছার পীরিতি।
মলয় পবন বয়, ভ্রমর কোকিলচয়,
সকলে করি বিনয়, যত সেনাপতি ॥

ম'রে যাব ভয় নাই, পড়েছি তাহার ঠাঁই
হয়ে প্রাণ শরাসনে, আসি রতিপতি ॥

বাহার—তিওট

সারদে বীণাপাণি ভবানী নারায়ণী। ধ্রু॥
চরণে অরুণ-শোভা, নখে নিশিমণি-আভা
করে করে পুস্তক-লেখনী।
শ্বেত সরোজাসনা, শ্বেতাম্বর-পরিধানা
শশাঙ্ক-শোভিত শিরে বেণী।
কালীকে করুণা কর, বিরাজ রসনা'পর
গদ্য-পদ্যময়ীরূপা বাণী ॥

২

বৃন্দাবন কুঞ্জ-ভবনে, অতি সুশোভন বিরাজে
রাধাগোবিন্দ। ধ্রু॥
রত্নবেদী উপর, তাহে কল্পতরুর
বেষ্টিত গোপবৃন্দ।
মণিময় পুর, আলো করে মধুপুর
যেন প্রকাশিছে কোটি ইন্দ ॥

৩

কি আনন্দ বৃন্দাবনে সরস বসন্তে।
প্রফুল্ল মুখ-কমল হইলা হিমান্তে।
গুঞ্জরে কোকিল, নৃত্যতি শিখিকুল
ভ্রমিছে গোকুল প্রান্তে।
অলি আকুল মুকুলে মধু ভ্রান্তে ॥

৪

কেন গো বিরস বিবশ প্যারী
এমন সরস বসন্তে। ধ্রু॥
প্রফুল্ল কমল শুখাইয়ে গেল হিমান্তে।
মধুঋতু সুখময়, নহে মানের সময়
দূর কর কেন মন-ভ্রান্তে।
হয়ে গো বিরত, হ'য়ে পদানত
অবিরত কালী একান্তে ॥

বাহার—আড়া

সুখের বসন্ত এল,
সকলের কান্ত এল ॥
মম প্রিয়তম বিনে সকলি এল।
পথিকে দেখিতে পাই, বেগেতে ধাইয়ে যাই
বলি ঐ এল, এল।
কোকিলের কুহুরবে, শুনি হইয়ে নীরবে
বলে প্রাণ কেমনে রবে—
যদি এল মন্মথ, মন্মথ করিছে বাণাঘাত
হই ভূতলে পতিত, হইয়ে এল'।
হিতে বিপরীত রীত, এই কি অনুচিত
আমি যারে চাই ভাল, কেমন আমার ভাল
( হিতে বিপরীত ),
দেখিয়ে অপরূপ রূপ, নয়ন হ'য়ে মধুপ
অনুরাগে অনুগত হল ॥

২

সরস বসন্তে হিমান্তে প্রফুল্ল মুখকমল। ধ্রু।
নয়নে অঞ্জন, যেমন খঞ্জন
করিতেছে টলমল।
দন্ত কিম্বা বিম্বাধর, কুন্দ ইন্দু শোভাকর
মঞ্জনের রেখা কাল ॥
সুধা-হাসি ঘন কেশ, বুঝি আসি হৃষীকেশ
পাছু পানেতে লুকাল ॥
কেন অঙ্গের তুলনা, অনঙ্গ কিছু হল' না
ভঙ্গ দিয়ে রণে গেল ॥
তোমার নয়ন-বাণ, তাহার শর-সন্ধান
কটাক্ষে হরিয়ে নিল।

৩

অন্তরে হইলে প্রেম যায় কি হলে অন্তর।
দিনে দিনে ততই বাড়ে, যত হয় স্বতন্তর ॥
হেতু কোন প্রয়োজন, নাহি হেরে প্রিয়জন,
তাহে সংশয় মানে, না হ'লে কথান্তর ॥

৪

আর কি আবার
বারবার কি কাজ পীরিতে সখি!
সরল সুধার ক্ষুধায় মরিব গরল ভাখি ॥
আমি তার অধিকার, কি বলিব অধিক আর
যা হয়েছে একবার, সে সুখেতে থাকি।

৫

মধুর ভাষে জুড়ালরে প্রাণ
মন যে আহ্লাদে ভাসে। ধ্রু ॥
আমার হইবে তুমি এই আভাসে।
যত জ্বালাতন ছিলাম, ততই শীতল হলাম
তব সম্ভাষে।
রাখিও ক'রে যতন, কালী না হইবে মন,
লোকে নাহি মন্দ ভাষে ॥

৬

ব'লে না আমারে সখি কালা যে আমার সখা।
কুব্জার ভাল ভাল মিলেছে বাঁকাতে বাঁকা।
যার রূপ কাল, মন কোন বনচারী গো রাখাল
শুনায়ে বেসেছি ভাল বাঁশীটিতে মধুমাখা ॥

সিন্ধু—মধ্যমান

চিত্ত তোর অনুচিত।
তুমি কারে ভালবাস, সে যে প্রেমেতে বঞ্চিত।
বিরহ যাতনা, যে জন জানে না
হয় তারি অনুগত।

১

আমি যারে ভাবি প্রাণ, সে হয় পরের প্রাণ। ধ্রু ॥
হেন প্রাণে সঁপে প্রাণ, প্রাণের হাতে যাবে প্রাণ ॥

৩

পীরিতি এই রীতি প্রেয়সী তোমার।
সাদরেতে আপনার, শেষে অনাদর ॥
সুজনের একভাব, তাহার সহিত ভাব
নাহি হও অনুভাব, স্বভাব ভাবের'।

৪

নয়নে বরিষে বারি, কদাচ বারিতে নারি
অঞ্জনে বহে কালিন্দী হৃদয় পরি।
মুদিলে দু'টী নয়ন, তাহে হয় অকারণ
মন বারণ না করি।

৫

কত দিনে তরাবে দীনে ( ওগো দীন দয়াময়ী )
ভাবিয়ে হইতেছি ক্ষীণ দিনে দিনে। ধ্রু ॥
কবে হেন দিন হবে, তব নামে দিন যাবে,
নাহি লবে কৃতান্ত-ভবনে।
কালীকে করুণাকর, কে আব তোমা বিনে।

৬

যে জানে না তোমা বিনে
তুমি করেছ মনে।
বৃথা কর জ্বালাতন, এ অধীন দীনে।
আমি হয়েছি যত কি, তুমি জান তত কি,
যেমন ভাবে চাতকা, নীরেতে নীরদ বিনে ॥

৭

সখী গো বলো কি হলো আমার। ধ্রু ॥
নিরন্তর নীর বহে দু'নয়নে অনিবার ॥
অকূল বাহিরে, গিয়ে ধীরে ধীরে,
তারা গুলি বারে বারে।
প্রকাশিল সুখ, জ্ঞান আশা-সুখ
দুখেতে বুক বিদরে ॥

৮

হ'ল যৌবন ভারি
আমি আর ত বাহতে নারী। ধ্রু ॥
তরণী নাহিক তরে বিনা কাণ্ডারী।
অনঙ্গে অবশ অঙ্গ, নাহি কার অঙ্গ-সঙ্গ
বিনা পতি এ দুর্গতি, হ'ল আমারি ॥

৯

সখি, কি হ'ল আমারে,
শ্যাম বাম হ'য়ে আমা মনে না করে।
ডাক সখি ললিতায়, যদি কিছু বলি তায়
কি জানি কি মনে করে।
নয়নে বহিছে বারি, কদাচ বারিতে নারি,
অঞ্জন বহে কান্দিয়ে, হৃদয়' পরে ॥

মুচিলে দু'টী নয়ন, তাহে হও অকারণ
মন বারণ না ফিরে।

১১

যারে হেরিছি নয়নে, ঐ ডাকি আনে আনে
মন যে করে আমার।
হইয়ে আকুল, সদাই ব্যাকুল
কুল রাখা হইল ভার।
ভাবিয়ে সেরূপ, হয়েছি যেরূপ
কি রূপ কহিব তার।
স্বরূপেতে কই, শুন প্রাণ সই
তোমা বিনে কে আমার॥

কাফি—আড়া

এখন দুখেরে সখা ত্যজি
এ সুখ আশা যেও নাক থাক' থাক'।
তুমি রিপু সবাকার, কেহ না করে আদর
শরণাগত দেখ দেখ॥

২

সখি, তারে দেখিলে উপজায় মান,
না দেখিলে ম্রিয়মাণ।
যখন না হেরি, যেন মরি মরি
প্রাণ যেন যান।
আমি যতোধিক, সে নহে ততোধিক
তাহার মনেতে আন।
এই বড় দুখ, কেহ হ'ল নাক
দু'জন এক সমান॥

৩

মোর মন,
মনে এই ভাব যদি না থাকে তব মন।
অতি আদরে সন্দেহ, সতত কম্পিত দেহ
পাছে না দেহ তব মন।
ব্যভিচারী যেই নারী, কিছুই বুঝিতে নারি
আছে আছে থাকে না কখন।
সদাই চঞ্চল মন, স্থির নহে কতক্ষণ,
সমভাবে নহেক কখন॥

৪

যার দুখ সেই জানে,
যে জানে না, সে কি জানে। ধ্রু॥
আমি যারে চাই, তারে নাহি পাই,
চাহিলে কাহার পানে।
মিলে চিতে চিত, কহিতে উচিত
বলিব তাহারে স্থানে স্থানে।
ব্যথার ব্যথিত, সে জন কথিত
হবে আর কোন খানে।

৫

বল গো মাধব আমার,
মথুরা নগরে রাজা হইয়াছে কুব্জার।
আমি ভাবি তারে, সে হ'ল বাম আমারে;
আমি যে নহি আমার কি হবে সখি আমারে॥

৬

কেন গো রাজনন্দিনী কি দোষে ক'রেছ
শ্যামেরে দোষী।
পাইয়ে নির্জ্জন, এত যে ভৎর্সন
শরণ লইলে আসি।
কৃষ্ণ তব আধার, নাম রাধার
জানে যত ব্রজবাসী।
তোমার বিরহ স্বরে, ছেদ সকল শরীরে
রাধা বই আর কিছু নাহি জানে বাঁশী॥

৭

চরমে মরম হও ব্রহ্মসনাতনী (গো মা)। ধ্রু।
হই যদি ধমাধম, না থাকে সুকৃতি মম,
আপনার নামের মহিমা, রাখ গো আপনি।
যখন লইবে কালে, দেখা দিও সেই কালে
মহাকালে চরণ দুখানি।
কাল ভয়েতে কালীকে, ধ্যান কর হে কালিকে
সেই কালে হও ত্রিবেণী॥

৮

আমার আশার সুসার
নাম তোমার তারা, বিষম বিষ বিষয়
নাশয় আমার। ধ্রু॥

তোমারে নাহি পাশরি, বিভূতি ভূষণ পরি
বাসনা বাসনা করি, অসার সংসার ॥
কাল যায় কালজায়া, অন্তকালে কর দয়া
কালীকে কালের জ্বালা দিওনা গো আর ॥

৯

যেমন যমুনায় গিয়াছিলাম জলেরে,
জলে নিরখিয়ে কালা পরাণ জ্বলেরে।
জ্বলন্ত অনল প্রায়, কালী হইয়ে হৃদয়
ভরিয়ে এনেছি কুম্ভ, নয়নেরি জলেরে ॥
হেরিয়ে শ্যাম নয়নে, কহিতে না পারি আনে
মনে মনে,
মন দিয়ে এসেছি তার, মনোমত তার,
মনোমত না দেখি সংসার
মন্মথ মনোহত করিলে আমার ॥

১০

নবীন সন্ন্যাসী আসি নদীয়া-নগরে,
কিবা রূপ তেজপুঞ্জ, হরে পাপতাপপুঞ্জ
যে নয়নে হেরে।
অবনীতে অবতরি, ভবেতে তরিতে তরি
হরি-নামে পরিণামে জীবনে উদ্ধারে।
কহিতেছে কালিদাস, করুণাকর প্রকাশ
মম সম ধমাধম কে আছে সংসারে ॥

১১

গোরা সন্ন্যাসী নবীন
অবনীতে উপনীত ভক্তের অধীন।
গুণের সাগর, তুল্য রূপেতে প্রবীণ।
হয়ে বিধি, হেন নিধি কে পরালে ডোর কৌপীন।
কিবা শোভা নিত্যানন্দ, ভাবিয়ে সচ্চিদানন্দ
কালী অতি দীন ॥

১২

আর কি বারণ মন-বারণ হয় নিবারণ।
স্নেহের গুণেতে আমি রাখবো কেমন
করে আকিঞ্চন।
প্রেমাঙ্কুশে হলে যায়, পাছু পানে নাহি চায়,
করয়ে তাড়ন।
তাহে বিচ্ছেদের ভয়, বেগে ধায়
একি অকারণ ॥

---

## কলিকাতা-হাটখোলা-নিবাসী নিধুবাবুর ( রামনিধি গুপ্তের ) বিরচিত গীতাবলী।

মালকোষ-বাহার—জলদ তেতালা

সারদে বাণী ত্রিনয়নী বাক্‌বাদিনী ( এ মা )
শোভিত সরোজ সনে, চরণ সরোজ বিনে
করে ব্রহ্মময়ী বিদ্যাপ্রদায়িনী।
কুন্দ কুসুম গলে, অর্দ্ধ-ইন্দু ভালে
নখচন্দ্র পদতলে, হেরে দিনমণি।
তিন গুণে যে ত্রিদেব, সহিত অমর সব
সদৈবত সদা বন্দিনী।
ত্যজিয়ে পীতাম্বর, পরিধানা শ্বেতাম্বর
বরদা জড়তা-হারিণী।
সুদীনেরে ঈশ্বরী, কৃপাবলোকন করি
কুরু মাতা নিজ গুণে, শুন নারায়ণী ॥

ভৈরব—হোরি

ককারে আকার স্বর ছাড়ি ল'য়ে দীর্ঘ ঈকার বল।
বিষয়-জ্বরেতে লেগেছে জ্বলিতে ঔষধ ইহাতে এই হ'ল।
এ জ্বরে অরুচি হয়, ইহার এই উপায়
রুচি করি জ্ঞান, কর মধুপান
শিবের বচন এই ছিল।
আনন্দের নিবেদন, মন দিয়া শুন মন
ভব-নদী পার, যদি হবে সার
জ্ঞান কর, হর যা বলিল ॥

বাগেশ্রী—চিমা

ত্বমেকা ভুবনেশ্বরী, সদা শিবে শুভঙ্করী
নিরানন্দে আনন্দদায়িনী। ( মা )

নিশ্চিত ত্বং নিরাকারা　　অজ্ঞানবোধে সাকারা
তত্ত্বজ্ঞানে চৈতন্যরূপিণী। ( মা )
প্রণতে প্রসন্না ভব,　　ভামতর ভবার্ণব
ভয়ে ভীত ভবামি ভবানী। মা
কৃপাবলোকন করি,　　তরিবারে ভববারি
পদ-তরি দেহি গো-তারিণী। ( মা )

খেউড় বেহাগ—আখড়াই ধুয়া

মনের যে সাধ ছিল মনেতে রহিল।
তোমার সাধনা করি সাধনা পূরিল।
সাধিয়ে আপন কাজ,　　এখন বাড়িল লাজ
আমার গেল সে লাজ,　　বিষাদ হইল ॥

প্রভাতী ললিত—আখড়াই

ছিল না মনেতে নিশি প্রভাত হইবে। (ধূয়া)
অরুণ-কিরণে হৃদি-কমল দহিবে।
করিবে অতি যতন, যদি বা হ'ল মিলন,
চাহিয়ে কামিনী-মুখ, যামিনী কি রবে।

বেহাগ—আখড়াই

পরমারাধিত দেব,　　দেব দেব মহাদেব
দেবাদেব মানববন্দিনী। ( মা ) ধ্রু ॥
প্রণবা অজপা অনাহত,　　কর্ম্ম ভূতেজ মরুত
চরাচর-সৃজনকারিণী। ( মা )
নিরাকারাকারা তুই　　গুণাতীতা গুণময়ী
জ্ঞানরূপা গণেশজননী। ( মা )

খেঁউড় খাম্বাজ—আখড়াই

হইবে অনেক সাধ ছিল হে মনেতে। ধ্রু ॥
এখন সেরূপ ভাব না পাই দেখিতে ॥
মনোমত তব মন, জানিয়ে সঁপেছি মন প্রাণ,
সে মন এমন হয় খেদ যে ইহাতে ॥

ভৈরব—আখড়াই

সুখে দুখ দিয়ে নিশি প্রভাত হইল। ধ্রু
অরুণ উদয়ে দহে হৃদয়-কমল।
কামিনীমুখ না চেয়ে,　　যামিনী শশীকে ল'য়ে
দেখিতে দেখিতে দেখ গমন করিল্।

কামোদ—আখড়াই

অপার মহিমা তব,　　উপমা কেমনে দিব
নিরূপমা ত্রিকালবর্ত্তিনী। ( মা ) ধ্রু ॥
যক্ষ রক্ষ সুরাসুর,　　গন্ধর্ব্ব-নর-কিন্নর
চরাচর সর্ব্ব সচেতনী। মা
প্রকৃতি চতুর্ব্বিংশতি,　　ভূতাশ্রমে অবস্থিতি
মন যথা নিয়োগ আপনি। মা
এমন দুর্গমে পার,　　তরিবারে শক্তি কার
নগরাজকুল-কমলিনী। মা

খেঁউড় বেহাগ—আখড়াই

সাধের পীরিতি সুখে দুখ পাছে হয়। ধ্রু ॥
তুমি হে চঞ্চল অতি সদা ঐ ভয় ॥
গোপনে যতেক সুখ,　　প্রকাশে তত অসুখ
ননদী দেখিলে পরে, প্রণয় কি রয়।

ভৈরব—আখড়াই

• অরুণ সহিত শশী আইলে প্রভাতে।
অমিয় কোথায় তব চকোরী তুষিতে।
কি ভাব মনে ভাবিয়ে　　দেখা দিলে প্রাণ আনিয়ে
আশয়ে নিরাশ হ'ল তোমার আশাতে ॥

গৌড় মল্লার—বিগেবন্দী

শঙ্করী সে নন্দসুতে,　　শশাঙ্ক-শিখরাচ্চিতে
সদাশিবে শিবপ্রদায়িনী। ( মা ) ধ্রু ॥
ত্রৈলোক্য-ত্রিতাপহরা　　তুমি আদ্যা-পরাৎপরা
তপনজ-ভয়নিবারিণী। মা
সৃজন-পালন-ক্ষয়,　　কটাক্ষেতে তব হয়
তত্ত্বময়ী ত্রিগুণধারিণী। মা
তোমা বিনে ত্রিভুবনে,　　কে তারে তাপিত জনে
ত্রাণ কর ওগো ত্রিনয়নী ॥

খেউড় কালাংড়া—পিড়েবন্দী

পীরিতি করিলে হয়' এই কি করিতে।
ভুলায়ে বিনয়-ছলে না হয় হেরিতে ॥

চাঁদের পীরিতি দেখ কুমুদী সহিতে।
বিধু আসি দেয় দেখা না পারে রহিতে॥

প্রভাতী ভৈরব—পিড়াবন্দী

উদয় হইল আসি নিদয় অরুণ।
সুখে দুখ হবে মনে ছিল না এমন।
প্রভাত হইলে দেখি, কুমুদী সজল আঁখি
মলিন কমল-হৃদি প্রকাশ নলিনী॥

ইমন—পিড়াবন্দী

ভুবনমোহিনী মায়ে, ভবানী সে ভব-জায়ে
ভব-ভয়-অভয়দায়িনী। ( মা )

খেউড় খাম্বাজ—পিড়াবন্দী

অনেক যতনে হয় ক্ষণেক মিলন।
ইথে কি মনের সাধ পূরয়ে কখন॥

প্রভাতী ললিত—পিড়াবন্দী

আশা না পূরিতে কেন নিশি পোহাইল।
কামিনী বধিতে এই অরুণ আইল।
একেতে কুলের ভয়, যামিনী স্ববশ নয়,
সাধের মিলনে কেন, বিষাদ হইল॥

ইমন—পিড়াবন্দী

প্রণত-জনপালিনী, প্রণবাদি-প্রসবিনী
পরাৎপরা পতিতপাবনী। মা
ত্রিলোকতারিণী তারা, কলুষতিমির-হরা
ব্রহ্মময়ী মুক্তিপ্রদায়িনী॥

খেউড় বেহাগ—পিড়াবন্দী

সাধে কি বারণ করি, সতত আসিতে।
কি করি স্ববশ নহি ননদী-ভয়েতে॥

প্রভাতী ভৈরব—পিড়াবন্দী

ঐরে অরুণ এল কামিনী দহিতে।
নিবারি শশীর শোভা, কুমুদী সহিতে॥
না হ'তে সুখের লেশ, রজনী হইল শেষ
চকোরী চাঁদের আশা ত্যজিল দুখেতে।

বাগেশ্রী কানাড়া—পিড়াবন্দী

অচিন্ত্যা চিন্তারূপিণী, চিন্তাময়ী শবাসন
বিম্বরূপা চরণে তারিণী।
সত্ব রজঃ তমঃ গুণ, গুণত্রয় তব গুণ
গুণময়ী গুণপ্রসবিনী।
অনুপমা রূপ তব, সেরূপ স্বরূপ তব
কোন রূপে সাদৃশ্য না জানি।
নখ পরে নিশাকর, পদতলে দিবাকর
জ্ঞানরূপা আনন্দরূপিণী॥

প্রভাতী ললিত—পিড়াবন্দী

যামিনী যে যায় প্রাণ রাখিব কেমনে।
হেরিয়ে অরুণ তব কমল নয়নে॥
সে কামিনী কুমুদিনী, সুখে পোহাইল রজনী,
আমি কমলিনী বুঝি করিলে মননে॥

ইমন—পিড়াবন্দী

যোগেন্দ্রবন্দিনী জয়া জ্ঞানরূপা মহামায়া
মানস-তিমির-বিনাশিনী।
অনাদি আনন্দময়ী, ত্বমেকো ত্রিগুণাশ্রয়ী
সদানন্দা সুখপ্রদায়িনী। ( মা )

২

গিরি কি অচল হ'লে আনিতে উমারে।
না হেরে তনয়া-মুখ, পরাণ বিদরে।
ত্বরান্বিত হও গিরি, তোমার চরণে ধরি,
উমা ওমা ব'লে ডাকিছে আমারে॥

৩

আঙ্গুর গাছের কিছু করি বিবরণ।
মাচা বিনে তরুবর বাড়ে না কখন॥
ফুল ফল সুমধুর, কিছুই ধরে না।
অল্প দিনান্তে বৃক্ষের প্রাণও থাকে না॥
কিন্তু এক মঞ্চ যদি পায় সে আশ্রয়।
শাখা-পল্লব প্রতিদিন উন্নত হয়॥

ফুলে-ফলে স্বরাম্বিত হয় সুশোভিত।
হেরিলে জগজ্জনের হয় মন মোহিত ॥
ঐরূপ মানব-তরু আশ্রয় পাইলে।
উন্নত হইতে পারে সকালে সকালে ॥
বিনাশ্রয়ে শুন সেই না পারে বাড়িতে।
অবশেষে ম'রে যায়, ভাবিতে ভাবিতে ॥

ভৈরব—ঢিমে তেতালা

অরুণ সহিতে করিয়া অরুণ আঁখি উদয় প্রভাতে
কমল-বদন মলিন, এখন না পারি দেখিতে ॥
উচিত না ছিল তব প্রভাতে আসিতে।
দুঃখের উপরে দুঃখ হে অপার তোমারে হেরিতে ॥

ভৈরব—জলদ তেতালা

দেখ না সই প্রভাতে অরুণসহ উদয় শশী।
গেল বিভাবরী, কাতরা চকোরী
এখন শশীরে পেয়ে, রহিল উপবাসী।
প্রফুল্ল নীরে কমল, মলিন হৃদি-কমল,
সময়ের গুণ, কি কব এখন,
মিলনে অধিক দুঃখ, হইল প্রেয়সী ॥
উদয় অরুণ, মলিন হৃদয়-কমল,
শশি-সনে গেল ভাবিতে শশীরে নিশি ॥

২

বিভাবরী পোহাইল, অনেকে হরিষ হ'ল।
আমারে হতেছে বোধ, দিনমণি কাল ॥

৩

দেখ না সই একি বিষম হইল পিরীতি মোরে।
কহিতে সে দুখ, বিদরয়ে বুক,
নয়ন নীরেতে ভাসে অনল অন্তরে।
রাখিতে কুলের ভয়, ত্যজিতে প্রাণসংশয়,
বিধুমুখী মুখে, হরি হরি ডাকে,
ত্যজিলে নয়ন যায়, খাইলে সে মরে ॥

৪

বিজয়ের বশ যদি হইত যামিনী।
প্রভাত প্রমাদ তবে সহে কি কামিনী ॥
পরশে প্রাতঃসমীর, চঞ্চল অন্তর মোর
কেমনে রাখিব আর, শুন গুণমণি ॥

৫

এমন পিরীতি প্রাণ জানিলে কে করে। (হে)
সুখ-আশে ভাসে সদা দুখের সাগরে ॥
সতত চাতুরী করি ভুলাবে আমারে।
তবে কি যতনে প্রাণ সঁপি হে তোমারে ॥
বিরহ-জ্বালায় মন করি ত্যজিবারে।
ছাড়িলে না ছাড়া যায়, কি হ'ল আমারে ॥

৬

যুগল খঞ্জন হেরি বদন-কমলে। ( প্রাণ )
ভূপতি না হ'য়ে প্রাণ যাইছে বিফলে ॥
সবে ধন মন ছিল, হেরিয়ে তা না রহিল,
লাভ'ত হইল ভাল, গেল বিনি মূলে ॥
তোমার সাধনা করি, সাধ না পূরিল।
মনের যে সাধ তাহা মনেতে রহিল ॥
তোমা বিনা কোন জন, তুষিবে আমার মন,
জানিয়া না কর তুমি, বিষম হইল ॥

৭

কেন পিরীতি করিলাম হায়।
পিরীতি করিয়া দুখী, একি হ'ল দায় ॥
কহিতে সে সব দুখ, প্রাণ বাহিরায়।
মনে করি না ভুলিব তাহার কথায়।
দেখিলে তাহার মুখ দুখে হাসি পায় ॥

৮

এই কি তোমার প্রাণ ছিল হে মনে।
যাচিয়া যাতনা দিবে, জানিব কেমনে ॥
অবলা সরলা অতি জানিয়া মনে।
ছলেতে ভুলালে ভাল সুধা-বচনে ॥
নয়ন অন্তরে তোরে নিরখি মন-নয়নে।
চাক্ষুষে যতেক সুখ, তত কি হয় মননে ॥

৯

নয়ন ঘোরে দেখরে প্রবল বিরহানল।
জলে হুতাশন, জ্বলয়ে দ্বিগুণ না হয় শীতল ॥

ইহার উপায় বিধি, কিম্বা সেই প্রাণনাথ,
বোধ হইল দূরে যাবে নিবিবে অনল ॥

১০

দিবা অবসান হয় কখন পাব তারে।
নিশিতে পাইলে দেখা, নহে'ত সুখরে ॥
নীর মধ্যে বাস মোর, আঁখি ভাসে নীরে।
তাহে না হেরে অনল জ্বলিছে অন্তরে ॥

১১

নয়ন কাতর কেন তাহারে না দেখিলে।
চতুর্ভুজ হই বুঝি সে মুখ হেরিলে ॥
নয়ন আপন মতে, মনেরে আনিলে।
বিনা দরশনে দুখ যায় কি করিলে ॥
কেমন নয়ন মোর না ভুলে ভুলালে।
ক'হে আর সুখ কিবা, সে নিধি নহিলে ॥

১২

নয়নেরে দুখ দিয়া মনেতে সদা উদয়।
দরশন দিতে প্রাণ কেনহে এত নিদয় ॥

১৩

আমি কি কখন তোমা বিনা সুখী।
যেরূপ করয়ে প্রাণ, বতক্ষণ নাহি দেখি ॥

জলদ তেতালা

ভয় রবে রাগ নিদয় করো না।
তোমাতে থাকিলে ভয় আর কি ভাবনা ॥
অবলার কিবা বোধ, তাহাতে করেছ ক্রোধ,
বুঝালে হে আর মত, কখন হবে না ॥

২

বিলাসে অলস, রস কি হবে।
যামিনী কাহার বশ, বিনয়ে কি রবে ॥
নিদ্রাবশে গেল কাল, সুখত করিলে ভাল,
এখন চেতন হও, আর কে কহিবে।

৩

আর কি সহে প্রাণে বিচ্ছেদ-অনল।
অনেক দিবসান্তে পাইয়া হয়েছি শীতল ॥
নয়ন নিকটে থাক, কার' নাহি দেখি দেখ,
তিল অদর্শন হ'লে হয় নয়ন সজল ॥

৪

সুজন সহিত প্রেম কি পরমার্থিক
সুখ করেছে সে জানে।
চকোরের প্রীত, চাঁদের সহিত
শশীও তেমতি তারে, তোষে সুধাদানে ॥

৫

শীতল হইবে বল্যা, পতঙ্গ অনলে জ্বল্যা
ত্যজয়ে জীবন।
যার যেবা ভাব, সেইরূপ লাভ
শঠের স্বভাব ভাল না হয় কখন ॥

৬

মন কোথা আছয়ে হে, বল অন্য মন-প্রাণ।
যা আছে তোমার কাছে, তুমি কিনা জান ॥
তব ধ্যান দিবানিশি, করি এই অভিলাষী,
ইহা বিনা প্রিয়া আর, না জানি কখন ॥

৭

তুমি হ'লে রাজেন্দ্র আমি তব দাসী।
তোমার অধীনী হ'য়ে থাকি ভালবাসি ॥
করি অনেক সাধন, এমন হয়েছে মন,
ইহাতে সদয় থাক, সুখী দিবানিশি ॥
তুমি মোর সুখের কারণ প্রেয়সী।
সদা উল্লাসিত চিত হেরি মুখ-শশী ॥
রাজেন্দ্র যদি লো আমি, রাজেন্দ্রাণী হলে তুমি,
উভয় পিরীতে হয়, দাস কেহ দাসী ॥

৮

না বল্যা গেলে কেমনে,
মনেরে প্রবোধি কেমনে।
বিচ্ছেদ-বিষ-অনলে জ্বলি দুই জনে ॥
বলা না বলিতে বটে, ইহাতে বিচ্ছেদ ঘটে
তথাপি কারণ জানি, থাকি আন মনে ॥

৯

এক পল বিপল না হেরি
ওলো হ'ত মোর নয়ন সজল।
অধিক বিলম্বে এবে সে জল শুখায়ে গেল॥
অন্তরে জ্বলিছে অতি বিরহ-অনল।
নিশ্বাস পবন তাহে, সহকারী করে জ্বাল॥

১০

এই কি করিতে উচিত অবলা সরলা সনে।
প্রাণ দরশন সুখে দুখ করহ কি নিদর্শনে॥
এমন করিবে যদি জান মনে মনে।
কপট বিনয়ে ছলে ভুলাইলে কেনে॥
এই হ'ল যার প্রাণ ক্ষতি কি হের নয়নে॥

১১

আমি হে তোমার মত না হইলাম।
এত সাধে এই হ'ল, কুলে কলঙ্ক করিলাম॥
মম সাধন অতীত বুঝিহে তোমারে।
নইলে সদয় তুমি হইতে আমারে॥
দিবানিশি তব ধ্যান, জ্ঞান করি দেখিলাম,
মনেতে উদয় যাহা না পারি কহিতে।
হৃদয়নিবাসী তুমি হয়হে বুঝিতে।
আমার মনের মত, করিতে হয় উচিত,
অধিক কখন আর না যায় লাজেতে॥

১২

আমার এ যাতনা কে কবে তারে,
না থাকিলে কুলভয় তবে কি সাধি কারে।
তারে পেলে যত সুখী, জানে মোর মন-আঁখি
লাজ প্রতিবাদী হ'য়ে মজালে মোরে॥

১৩

আমি লো তাহার, তাহার মনে,
সে আমার মোর মনে।
দেখ দেখি কত সুখ উদয় প্রেম দু'জনে॥

ভৈরবী—জলদ তেতালা

কাজল নয়নে আর দিওনা কখন,
শরে কেবা নাহি মরে বিষযোগ তাহে কেন।
তোমার কটাক্ষে কেহ না বাঁচিত প্রাণ॥
বাঁচিবার এক হেতু আছে তাহে শুন।
সুধা হলাহল সুরা নয়নের তিন গুণ॥

হোরি

মনে বুঝি প্রাণ পড়েছে মোরে।
তেঁইসে এসেছ নাথ, এত দিন পরে॥
পিরীতি করিয়ে প্রাণ, কে কোথা আসে পুনঃ,
ভুলিয়ে এসেছ বুঝি, মন রাখিবারে॥
অন্তর অন্তরে অন্তর হবে কেন।
উর্দ্ধে দিনমণি, সলিলে নলিনী
মনে মনে একই মন।
চক্রবাক চক্রবাকী, নিশীথে বিচ্ছেদ দেখি,
অন্তরে অন্তর দেখ, পিরীতের এই হয় গুণ॥

ঢিমে তেতালা

যদি সুখে থাকিবে হে শুন মন-রাজন্
অহঙ্কার দূর কর, ক্রোধ নিবারণ।
প্রেমেরে প্রিয় জানিবে, মোহ নিকটে না যাবে,
বিরহে যত জ্বলিবে, তত সুখ জান॥

ভৈরবী—ঢিমে তেতালা

এত কিরে জানি হরিয়ে লইবে মন হাসিতে
হাসিতে। ( প্রাণ )
কিছুই নাহিক দোষ, কেবল সে বিধুমুখ
দেখ দেখিতে দেখিতে।
কিবা দিবা-বিভাবরী, পাসরিতে নাহি পারি,
আঁখি অনিমিষ পথ হেরিতে হেরিতে॥

আশাভৈরবী—ঢিমে তেতালা

যতনে রতন লাভ শুন মন-মোহিনী।
অযতনে প্রেমধন কোথা হয় ধনি॥

